# কাটার্স গাইড্

বা

# কাট ছাঁট শিক্ষক


প্রণেতা

**শ্রীঅমূল্য গোবিন্দ মৈত্র** ( লণ্ডনের উপাধি প্রাপ্ত ) মাষ্টার টেলর
ডিরেক্টর **"সারদালয়"**, প্রাকটিক্যাল গাইড্ টু কাটার্স (ইংরাজী)
প্রণেতা, প্রিন্সিপ্যাল **পি, এন ইনষ্টিটিউট্ অফ টেলার
এণ্ড কাটার** ভূতপূর্ব্ব কাটার এসলি ট্রেডিং কোং,
ডেরাডুন, আর, পি, ভাস্তব, মুশৌরি এবং লক্ষ্ণৌ,
ভূতপূর্ব্ব অধ্যাপক মহারাজা কাশীমবাজার
পলিটেক্‌নিক্ ইন্‌ষ্টিটিউট্, কলিকাতা
ইত্যাদি, ইত্যাদি।

**শ্রীঅতুল কৃষ্ণ মৈত্র**

বহুদর্শী মাষ্টার টেলর ডিরেক্টর, **"সারদালয়"** ইত্যাদি



পি, এন্

**ইন্‌ষ্টিটিউট্ অফ টেলার এণ্ড কাটার**

৫৯, মির্জ্জাপুর ষ্ট্রীট্, কলিকাতা।

1929.

প্রকাশক—এ, মৈত্র
৫৯ নং [illegible] ষ্ট্রীট
কলিকাতা।

মূল্য ২।০ মাত্র

প্রিণ্টার—শ্রীশৈলেন্দ্রনাথ গুহ রায় বি-এ
শ্রীসরস্বতী প্রেস লিমিটেড্,
১নং রমানাথ মজুমদার ষ্ট্রীট, কলিকাতা।

ব্লক আর, এন, দত্ত এণ্ড কোং কর্ত্তৃক প্রস্তুত

# ভূমিকা

লেখক আমাকে তাঁর কাট-ছাঁটের বইয়ের ভূমিকা লিখে দিতে অনুরোধ করায় আমি অভ্যাসবশতঃ সে অনুরোধ রক্ষা করতে স্বীকার হয়েছি। কিন্তু সেলাই সম্বন্ধে বিশেষজ্ঞ মোটেই নই, সে কথাও এই সঙ্গে সত্যের অনুরোধে স্বীকার করতে আমি বাধ্য। বেশভূষা সম্বন্ধে প্রায় নারী মাত্রেই সচেতন এবং উৎসুক; কিন্তু দুঃখের বিষয় নিজের হাতে সে বেশ রচনা করবার ক্ষমতা বা শিক্ষা সকলের নেই। সৌখীন সেলাইয়ের প্রতি মেয়েদের স্বাভাবিক ঝোঁক যতটা দেখা যায় সাদা সেলাই বা কাট-ছাঁটের প্রতি ঝোঁক তার চেয়ে অনেক কম; অন্ততঃ আমাদের কালে ত তাই ছিল। তখন দর্জ্জিরাই ছিল আমাদের কাটা কাপড়ের হর্ত্তাকর্ত্তা বিধাতা। কিন্তু একালে দেখে খুসী হই যে অনেক মেয়েই আটপৌরে পোষাক কাটতে ও সেলাই করতে জানে বা চেষ্টা করে।

যখন কাটছাট শেখানোই এই বইটীর মূল উদ্দেশ্য তখন একালের মেয়ে মহলে এর আদর এবং প্রচার হবার বিশেষ ভরসা রাখি। সত্য কথা বলতে গেলে ঐ সব রেখাচিত্রের কাঁটাখোঁচা ও বর্ণমালার ভিড়ে আমার মত আনাড়ির ধাঁধাঁ লেগে যায় এবং সহজে মনঃসংযোগ করবার প্রবৃত্তি হয় না। কিন্তু যাঁরা এ পথে এগিয়েছেন, তাঁরা এ বই থেকে দর্জ্জি বিজ্ঞানে আরও অগ্রসর হবার শিক্ষা ও সাহায্য পাবেন বলে আমার বিশ্বাস। বইখানির উপর চোখ বুলিয়েও এইটুকু ধারণা আমার জন্মেছে যে, ভিন্ন ভিন্ন পোষাকের কথা বেশ শ্রেণীবদ্ধভাবে

বলা হয়েছে এবং হাতে কলমে বিশদরূপে কাঁটছাঁট শিক্ষা দেবার চেষ্টা হয়েছে।

এই অন্ন সমস্যার দিনে বস্ত্র সমস্যা যত অল্প ব্যয়ে সমাধান হয় ততই গৃহস্থের মঙ্গল। তবে দরজিরা যদি তাদের গুপ্ত বিদ্যা অপরকে দান করতে ব্রতী হন, তাহলে যে ডালে বসে আছেন সেই ডালই কাটবার মত বুদ্ধির কাজ করা হয় না কি? যাহোক সে ভাবনা অবশ্য তাদের, আমাদের নয়। আমরা আপাততঃ তাদের এই নিঃস্বার্থ গুরু-গিরির জন্য কৃতজ্ঞতাই প্রকাশ করব নিশ্চয়। পরিশেষে বক্তব্য এই যে কলম ছেড়ে কাঁচি ধরলেই "বাঙ্গালী ভদ্রলোকের" ছেলের মাথা কাটা যায় না। সে কথা লেখক হাতে কাঁচিতে প্রমাণ করে দিয়ে দেশের একটা উপকার করেছেন বলে আমি মনে করি। ডাঃ সুনীতিকুমার চট্টোপাধ্যায় মহাশয় মুখবন্ধে পোষাকের ধারাবাহিক ইতিহাস লিখিয়া দিয়া পুস্তকের মূল্য বাড়াইয়া দিয়াছেন। সমস্ত জিনিষেই লেখক বেশ মার্জ্জিত রুচির পরিচয় দিয়াছেন।

শ্রীইন্দিরা দেবী চৌধুরাণী।

# পোষাকের ক্রমবিকাশ

শ্রীসুনীতিকুমার চট্টোপাধ্যায়, এম-এ, ডি-লিট্ (লণ্ডন) ;
অধ্যাপক, কলিকাতা বিশ্ববিদ্যালয়।

অন্নের পরেই মানব-সমাজে বস্ত্রের আবশ্যকতা উপলব্ধি হইয়াছিল। অবশ্য এমন সমাজ এখনও আছে যেখানে বস্ত্রের চলন নাই বলিলেই হয়। কিন্তু সাধারণতঃ সামাজিক ভাবে দলবদ্ধ হইয়া মানুষ যেখানে বাস করিতে আরম্ভ করিয়াছে সেইখানেই বস্ত্র পরিধান করা শ্লীলতার প্রধান অঙ্গ-স্বরূপ স্বীকৃত হইয়াছে।

গ্রীষ্ম-প্রধান দেশে যে কাপড়ের কম দরকার হইবে এবং শীত-প্রধান দেশে যে বেশী দরকার হইবে তাহা সহজেই বুঝা যায়। আদিম অবস্থায় মানব, কেবল যে লজ্জানিবারণ ও শীতাতপ হইতে নিজ দেহ রক্ষা করিবার জন্য তাহা নহে, নিজের দেহের সৌন্দর্য্য বাড়াইবার জন্যও বটে, হাতের কাছে যাহা পাইল তাহাই ব্যবহার করিতে লাগিল। গাছের পাতা গোছা করিয়া কটিদেশ হইতে ঘুন্সী দড়ির সাহায্যে ঝুলাইতে লাগিল। এরূপ পাতা-পরা লোক ভারতে ও অন্যত্র এখনও দেখা যায়। শিকারলব্ধ পশুর চামড়াও ব্যবহারে লাগাইল ; গাছের ছালও বাদ পড়িল না। এ সব অতি আদিম অবস্থার কথা, যখন তুলা, শণ, পশম, ও রেশম হইতে সূতা বানাইয়া কাপড় বুনিবার পদ্ধতি আবিষ্কৃত হয় নাই।

পরে মানুষ সূতা কাটিয়া কাপড় বুনিতে শিখিল। গ্রীষ্ম-প্রধান দেশে তুলার কাপড় ও শণের কাপড় চলিল, শীত প্রধান দেশে পশমের। কোথাও ঠাণ্ডার জন্য আপাদ-মস্তক মুড়ি দিবার আবশ্যকতা আসিয়া গেল, কোথাও বা গরমের জন্য মানুষ কটি-বস্ত্রের অপেক্ষা আর কিছু গায়ে ধারণ করিতে চাহিল না।

ভারতবর্ষ মুখ্যতঃ গ্রীষ্ম-প্রধান দেশ—হিমালয়-অঞ্চল ও পাঞ্জাব এবং উত্তর ভারতে কোথাও বা যা একটু শীতের আধিক্য। গায়ে তূলার বা উনী চাদর জড়াইয়াও সে শীত কাটানো যায়। ভারতের অন্যত্র গা খালি রাখিলেই আরাম। কাটা পোষাক যাহা গায়ের সঙ্গে আঁটিয়া থাকে, তাহা এ দেশের লোকের পক্ষে অস্বস্তিকর, এবং অস্বাস্থ্যকরও বটে। তাই ভারতে পোষাকের অভিব্যক্তি হইল, লজ্জা নিবারণের জন্য ধুতি, গায়ে দিবার জন্য বা কাঁধে ফেলিয়া শোভা বাড়াইবার জন্য চাদর, এবং মাথায় বাঁধিয়া রৌদ্র হইতে মাথা বাঁচাইবার জন্য পাগড়ী।

ভারতের প্রাচীন ভাস্কর্য্য ও চিত্র শিল্প লইয়া আলোচনা করিলে দেখিতে পাওয়া যায় যে প্রায় ২০০০ বৎসর পূর্ব্বে আমাদের দেশের লোকে সেলাই করা পোষাক খুব কম পরিত—হাঁটু-পর্য্যন্ত ধুতিতে রাজারাও সন্তুষ্ট থাকিতেন, কিন্তু গায়ে গহনা পরিতেন খুবই। পরে ভারতে যবন বা গ্রীক, শক, হূণ প্রভৃতি শীত-প্রধান দেশের লোক আসিল, পারসীকেরা আসিল; ইহাদের পোষাক হইতে ক্রমে মধ্যযুগের রাজপুতদের পোষাকের উদ্ভব হইল। সাধারণতঃ রাজপুতেরা লম্বা জামার (অনেকটা আচ্‌কানের মত) সহিত কোমরে চাদর জড়ান পোষাক ব্যবহার করিত, পরণে ধুতি বা পাজামা ব্যবহার করিত, এবং ইহাদের মাথায় পাগড়ী থাকিত। রাজপুত মেয়েরা কেবল কটিবস্ত্র বা সাড়ীতে খুশী না থাকিয়া সেলাই-করা লহেঙ্গী বা ঘাগরা ও কাঁচুলী এবং উপরন্তু চাদর ব্যবহার করিত।

তুর্কী ও বিদেশী মুসলমানদের আগমনের বহু পূর্ব্বেই ভারতবর্ষে সেলাই-করা পোষাক যে ছিল তাহার যথেষ্ট প্রমাণ আছে। পরে তুর্কীরা এবং তাহাদের দ্বারা ভারত-জয়ের সঙ্গে সঙ্গে পারস্য দেশের লোকেরাও আসিল। ইহারা শীত-প্রধান দেশের উপযোগী পশমের কাপড়ের পোষাক পরিত, লোম-শুদ্ধ চামড়ার জামা ('পুস্তীন')

ও ভেড়ার চামড়ার টুপী পরিত। ইহারা ভারতে আসিয়া দেশ জয় করিয়া রাজা হইয়া বসিল। কিন্তু এই গরম দেশে ঠাণ্ডা দেশের পোষাক সহিল না। ক্রমে ইহারা ইরাণী ও তুর্কী পোষাক ছাড়িয়া ভারতীয় ও রাজপুতদেরই পোষাক ধরিল। উনী কাপড়ের পরিবর্ত্তে সুতির, ঢিলা ইরাণী পাজামা বা কাবুলী ইজারের পরিবর্ত্তে মলমলের চুড়িদার পাজামা ধরিল।

তুর্কী ও ইরাণীদের সঙ্গে মেয়ে বেশী আসে নাই। ইহারা এদেশেই বিবাহ করিত, সুতরাং মেয়েদের পোষাক ও গহনা মুখ্যতঃ ভারতীয়ই রহিল; তবে বোধ হয় মুসলমান উচ্চবংশের মেয়েদের পোষাকে ইজার ব্যবহার পারস্যের প্রভাব-জনিত। মোগল আমলের দরবারী পোষাক পারস্য বা তুর্কীস্থান বা আফগানিস্থানের নহে; ইহা রাজপুত রাজাদেরই পোষাক—পাজামা আঙ্গিয়া বা যোড়া বা আচকান, পাগড়ী ও গায়ের উড়ানী, সবই দেশী কাপড়ের তৈয়ারী হইত ও দেশী ঢঙ্গে গায়ে দেওয়া হইত।

আরবের পোষাক ভারতে প্রবেশ লাভ করে নাই। আদিম যুগের আরবেরা সেলাই-না-করা ধুতি ও চাদর পরিত,—এই প্রকার পোষাক এখনও হজ করিবার সময় মুসলমানদের পরিতে হয়; এইরূপ পরিচ্ছদকে "এহ্‌রাম" বলে—ইহা সাদা সুতির দুখানি আ-সেলাই কাপড়, অর্থাৎ ধুতি ও চাদর ভিন্ন আর কিছুই নহে। পারসীকদের সভ্যতার নিকট আরব ও সমগ্র মুসলমান-জগত বিশেষ ঋণী। আরব পোষাক লম্বা আবা ইত্যাদি যাহা আমাদের দেশের হাজীরা কখনও কখনও পরেন, তাহা প্রাচীন আরবের নহে। পোষাক পরিচ্ছদ বিষয়ে প্রাচীন মিসরেও ভারতবর্ষের মত সাদা-সিধা ভাব ছিল। গ্রীসেও তাহাই— গ্রীকেরা ছোট আচ্‌কান পরিয়া গায়ে বড় একখানা চাদর জড়াইয়া নিজেদের পূর্ণভাবে পরিচ্ছদ-পরিহিত মনে করিত। আসিরীয়া শীত

প্রধান ও পাহাড়ীয়া দেশ, এখানে যে পোষাক ক্রমে উদ্ভূত হয় তাহা পারসীকেরা কিছু কিছু নকল করে। পারসীকেরাই জগতের সুসংযত ও সমস্ত দেহ আবরণকারী পোযাকে যুগান্তর আনয়ন করে। আজকাল ইউরোপীয় পোষাকেরই জয়-জয়কার। পাঞ্জাবি বা বেনিয়ান জাতীর অঙ্গ-রক্ষক জামা আমাদের থাকিলেও, আমাদের মধ্যে ইংরাজী ছাঁটের কোট, শার্ট এই সমস্তই এখন বেশী চলিতেছে। এক সময়ে ধুতির উপর ডবল-ব্রেষ্ট শার্ট পরিতেও বাঙ্গালী লজ্জিত হইত না।

ইউরোপীয় পোষাকের ইতিহাস বিশেষ জটিল। আধুনিক ইউরোপে সভ্য সমাজে যে পোষাক প্রচলিত, তাহা ইউরোপের মধ্য-যুগের পোষাকের পরিণতি মাত্র; এবং মধ্য-যুগের ইউরোপের পোষাকের সৃষ্টিতে পারস্য দেশের প্রভাব বিদ্যমান। আগে ইউরোপে পুরুষেরাও নানা রঙ্গীন কাপড়ের পোষাক পরিত, লাল বনাতের বা নীল সাটিনের বা সবুজ অথবা অন্য নানা রঙের কাপড়ের জামা পরা ক্লাইব ও ওয়ারেন্ হেষ্টিংসের সময়েও খুবই প্রচলিত ছিল। পরে কেবল কাল বা নীলাভ-কাল রঙ পুরুষের পক্ষে একমাত্র রঙ বলিয়া গৃহীত হয়। ইউরোপে সামাজিক পরিচ্ছদ হিসাবে সাদা কাপড়ের কোট কেহ কখনও পরে না। রঙের মধ্যে যা গলার টাইয়ে এবং রুমালে ও মোজায় একটু রঙ দিতে পারা যায়।

ইউরোপের দরজীরাও আমাদের দেশের দরজীদের মত মাটীতে বসিয়া সেলাই করিত; এইভাবে বসাকে কখন কখনও ইংরেজীতে sitting tailor-fashion বলে। বসিয়া বসিয়া হাতে করিয়া সেলাই পরিশ্রমের ব্যাপার ছিল। পরে কিছুদিন হইল আর নানা বিষয়ে কল কব্জার ব্যবহার যেমন বাড়িতে লাগিল, তেমনি ইউরোপে সেলাইয়ের কলও আবিষ্কৃত হইল, এবং লোকে তাহা ব্যবহার করিতে লাগিল। ইহা ক্রমে ভারতে আসিল। তবুও হাতে সেলাই, কলে সেলাইয়ের

# সূচীপত্র

অপেক্ষা মজবুত বলিয়া বিবেচিত হয়। ইহা সুশ্রীও বটে, কারণ মানুষের সৌন্দর্য্য-বোধ, মানুষের চোখ, মানুষের হাত, এক কথায় মানুষের প্রাণ কল কোথা হইতে পাইবে? আর পরিশ্রম ও শিল্প-সাপেক্ষ বলিয়া ইহার দামও বেশী। সেলাইয়ের কল আসিয়াছে, ইউরোপের পোষাকের fashion বা ঢঙ্গও আসিয়াছে। কাপড় কাটিবার পদ্ধতি বিষয়ে আজকাল আমরা ইউরোপীয় পদ্ধতিই অনুসরণ করি—তবে এবিষয়ে ভারতীয় ও ইউরোপীয় পদ্ধতিতে পার্থক্য বড় বেশী নাই।

কাটার্স গাইড্



"Man and his Clothes"

# কাটার্স গাইড্

## সূচনা

সাধারণতঃ জামা কাটিতে হইলে কতকগুলি সামগ্রী (Implements) আবশ্যক হয়। সে গুলি অতি সাধারণ। যথা :—

(ক) একটী দর্জ্জিদের ইঞ্চি মার্কাযুক্ত স্কয়ার ( Tailor's Square ১নং চিত্র )।




(খ) একটী এক গজ লম্বা শেপ (২নং চিত্র ); উহার একদিক সোজা এবং অন্যদিক আকার যুক্ত ( A yard stick with a curve on one side. )।

(গ) একটি ইঞ্চি-ফিতা ( Inch-Tape ) যাহার এক দিকে ৩ বা ৪ ইঞ্চি পিতল দেওয়া আছে (৩নং চিত্র )।

(ঘ) একখানি বড় কাঁচী (scissors—৪নং চিত্র )।

(ঙ) একখানি চৌকা অথবা ত্রিকোণযুক্ত দর্জ্জিদের চক (Tailor's Chalk— ৫নং চিত্র)।

## সাবধানতা ঃ—

মাপ লইবার ও কাপড় কাটিবার পূর্ব্বে নিম্নলিখিত কতকগুলি বিষয়ে বিশেষ সাবধান হইতে হয়, নচেৎ জামা তৈয়ারীর পূর্ব্বে অথবা পরে অনেক দোষ হয়।

(১) খুব সাবধানতার সহিত শরীরের বিভিন্ন স্থানের সূক্ষ্ম ভাবে (accurately) মাপ লইতে হইবে; কারণ মাপ ভুল হইলে জামা কাটাও ভুল হইবে।

(২) জামার ছাঁট, কাট, কায়দা-কানুন (cut, fit and style), প্রভৃতি সমস্ত বিষয়েই গ্রাহকের মতামত জিজ্ঞাসা করিতে হইবে। এই সমস্ত বিষয়গুলি মাপ লইবার সময় বিশেষভাবে জানিয়া অর্ডার বইএ লিপিবদ্ধ করিয়া রখিতে হইবে, যাহাতে জামা কাটিবার সময় কাটারকে বেগ পাইতে না হয় এবং গ্রাহকের মত অনুযায়ী সমস্ত কাজ তৈয়ারী হয়।

(৩) সমস্ত সময়েই গ্রাহকের ডান দিক হইতে মাপ লইবার চেষ্টা করিবে।

(৪) পোযাক কাটিবার আগে সাধারণতঃ সিল্ক, সূতী ও পামব্রিজ কাপড়গুলি জলে ভিজাইয়া কমাইয়া লইতে হইবে। নতুবা প্রায়ই পোযাকগুলি ধোপার নিকট হইতে ধুইয়া আসিলে কমিয়া (shrink)

যায়। গরম কাপড় যথা :—সার্জ্জ, ওরষ্টেড, ক্যাশমিয়ার ইত্যাদি ভিজা কাপড়ের নীচে রাখিয়া ইস্ত্রি করিয়া কমাইতে হয়। ফ্লানেল জাতীয় উলের কাপড় সব সময় ধুইয়া লওয়াই যুক্তি সঙ্গত।

(৫) কাপড় কাটিবার আগে সর্ব্বদাই কাপড়ের অঙ্কন (draft) কাপড়ের উল্টাদিকে আঁকিয়া লইতে হয়। গরম কাপড়ের অনেক সময় সোজাদিকে হাতের তালু দিয়া টানিলে একদিক মোলায়েম ও অন্যদিক খস্‌খসে মনে হয়। যে দিক হইতে তালু টানিয়া নীচের দিকে লইয়া গেলে মোলায়েম বোধ হয়, জামা তৈয়ারী হইলে যেন সে দিকে জামার মাথা (Top) এবং অপর দিকে দাওন (Bottom) থাকে—যাহাতে জামা ব্রাশ করিবার সময় ব্রাশ উপর হইতে নীচের দিকে টানিলে আঁশগুলি মোলায়েমভাবে পড়িয়া থাকে এবং ময়লাগুলি পড়িয়া যায়।

(৬) সাধারণতঃ মাথা (Top) ডানধারে এবং দাওন (Bottom) বাঁ ধারে করিয়া জামার অঙ্কন (draft) করিতে হয়।

(৭) শিক্ষানবীসগণ (Beginners) প্রথমে মেলটনে (Melton) এবং ব্রাউন কাগজে (Brown paper) অঙ্কন এবং কাটা অভ্যাস করিয়া তারপর কাপড় কাটিবে।

সাধারণতঃ কাটারকে (cutter) সকল রকম দেহের পোষাক উপযুক্ত ভাবে তৈয়ারী করিয়া দিতে হয়, সেই জন্য জামা কাটিবার একটি নির্দ্দিষ্ট নিয়ম (Standard System) সমস্ত লোকের বেলায় এবং সব সময় খাটে না। কাজে কাজেই দেখা যায় যে, কোন একটা নির্দ্দিষ্ট নিয়ম ততক্ষণেই খাটে যতক্ষণ উহা নির্দ্দিষ্ট প্রতিরূপ (Normal figure) হইবে। তাহার পর ভিন্ন ভিন্ন দেহের জন্য ঐ নিয়মকে পরিবর্ত্তিত করিয়া কার্য্যোপযোগী করিয়া লইতে হইবে।

# দর্জ্জিদের ভাষা

নিম্নলিখিত পরিভাষাগুলি সাধারণতঃ দর্জ্জিরা ব্যবহার করিয়া থাকে। জামা কাটা শিখিবার পূর্ব্বে এই গুলি সেইজন্য বিশেষভাবে জানা দরকার।

**পিছলা**—পিছন ভাগ (Back Part)।

**সামনা**—সামনের ভাগ (Front Part)।

**আস্তিন**—হাতা (Sleeve)।

**সেস্ত**—ঘাড় হইতে কোমরের দূরত্ব (Natural waist)।

**পুট**—মেরুদণ্ড হইতে স্কন্ধের শেষ ভাগ (Ex-shoulder)।

**কেওয়ারী**—সামনের বুকের চওড়া অথবা এক বগলের মুখের কিনারা হইতে অন্য বগলের মুখের কিনারী পর্য্যন্ত (Across-chest)।

**দরজ**—দুইটী পার্শ্বের সংযোগ স্থল (Seam)।

**পিঠের দরজ**—পিঠের মাঝের সেলাই (Back-seam)।

**পাশের দরজ**—পাশের সেলাই (Side-seam)।

**মোহরা**—বগলের ঘের (depth of Scye)।

**লব**—কিনারা (Edge)।

**দাওন**—জামার তলভাগের কিনারা (Bottom)।

**মহুরী**—জামার আস্তিনের মুখের ঘের অথবা প্যাণ্টের তলদেশের ঘের (Wrist or Bottom of a trouser)।

**পিঠ**—মেরুদণ্ড হইতে পিছনের আস্তিনের দরজ অবধি (Across-Back)।

**কাফাই**—ঘাড় অথবা পিছন দিকের গলা (Back-Neck)।

**ল্যাপেল**—কোটের ছাতিতে ভিতর দিকে সেলাইয়ের জন্য বুকের দুই ধারে যে দুইটি অংশ ডবল করিয়া উল্টাইয়া রাখা হয় (Lapel)।

**ফ্যাসন**—ল্যাপেল লাগাইবার জন্য পোষাকের সামনের ভিতর দিকে স্কন্ধ হইতে সামনের দাওন অবধি যে কাপড় লাগান হয় (Facing)।

**টেকিন**—পোষাক সুন্দর দেখাইবার জন্য স্থান বিশেষে যে মৎস্যাকৃতি (Taken-in or Fish) অথবা ভি (V) আকারযুক্ত (Shaped) কাপড় সেলাই হয়।

**পুর্ত্তিন**—বোতামের ঘর বা ছিদ্র প্রস্তুত করার জন্য যে পট্টি বা প্লেট হয় ( Button Catch )।

**সেকম**—গুহ্যদেশ হইতে পায়ের নিম্নদেশ পর্য্যন্ত যে দূরত্ব ( Leg-Length )।

**ঠিক**—প্যাণ্টের পার্শ্বের লম্বা (Side-Length)।

**আসান**—জানুর ঘের ( Round Thigh )।

**ছিস্তা**—প্যাণ্টের উপরের ঘের অথবা কোমরের পট্টি ( Waist-band )।

**ম্যানা**—প্যাণ্টের পিছন ভাগের মাঝখানে যে আড়া সেলাই গুহ্যদেশ অবধি থাকে ( Seat-seam )।

**শলক**—জোড় শূন্য ( Without Seam )।

**ল্যাপেট**—জামার চিত্রাঙ্কনের সময় মাপ অপেক্ষা যাহা বেশী রাখা যায় ( Allowance )।

**দাবাট**—পোষাক আঁকিবার সময় চিত্রাঙ্কনের বাহিরে কাপড়ের যে অতিরিক্ত অংশ রাখা হয় ( Inlay )।

**ইস্তি**—যে কাপড়টি সামনা ও ল্যাপেলের মাঝামাঝি থাকে; সাধারণতঃ তাহাকে ইস্তি বা ডক কহে ( Canvas, Linen, Long cloth etc.)।

**ষ্টেক**—সাদা সরু ফিতা ( Stay-tape )।

**তিরবিন**—যোগাড় ( Trimmings )।

**সমকোণ**—খাড়াই ( Right-angle )।

**শেপ**—অঙ্কন ( Shape )।

**বৃত্তাংশ**—বৃত্তের অংশ ( arc )।

**সীট**—পাছা ( Seat )।

**স্কেট**—কোমরের নীচে পোষাকের যে অংশ থাকে ( Skirt )।

**জেব**—পকেট ( Pocket )।

**তাস**—পকেটের মুখের ঢাকনি (flap)।

**টর্নিট**—উল্টান ( turn-out )।

নিম্নলিখিত চিহ্নগুলি মনে রাখিতে হইবে, কারণ স্থান বিশেষে উহা ব্যবহৃত হইয়াছে। যথা:—

\+ চিহ্ন দিলে যোগ করা বুঝিতে হইবে ( Plus )।

– " " বিয়োগ " " " ( Minus )।

= " " সমান বুঝিতে হইবে ( Equal to )।

". " " ইঞ্চি বুঝিতে হইবে ( Inch )।

$\frac{1}{8}$ লিখিলে আট ভাগের এক ভাগ বুঝিতে হইবে (One-eighth)।

$\frac{1}{4}$ " চার ভাগের এক ভাগ বুঝিতে হইবে ( One-fourth )।

$\frac{1}{2}$ " অর্দ্ধেক বুঝিতে হইবে ( Half )।

$\frac{3}{4}$ " চার ভাগের তিন ভাগ বুঝিতে হইবে (Three-fourth)।

বাজারে সাধারণতঃ নিম্নলিখিত মাপগুলি ( Measurements ) চলিত আছে। যথা ঃ—

৩৬ ইঞ্চি = এক গজ।

১৬ গিরা = এক গজ।

২$\frac{1}{4}$ ইঞ্চি = এক গিরা।

৮ সূত = এক ইঞ্চি।

# পাঞ্জাবী।

কি প্রকারে মাপ লইতে হয় ঃ—

১। লম্বা ( Length )—পাঞ্জাবী অথবা শার্টের লম্বা গ্রাহক যেরূপ চায় কিংবা চলিত রীতি ( up-to-date style ) হিসাবে লইতে হইবে, সাধারণতঃ হাঁটুর কিছু উপরে ( ১নং চিত্র—১ হইতে ২ )।

২। ছাতি ( Chest )—বুকের চতুর্দ্দিকের মাপ। মাপ লইবার সময় ফিতাটি ঠিক বগলের নীচ দিয়া লইতে হইবে এবং গ্রাহককে পোষাক সম্বন্ধে কোন কথা জিজ্ঞাসা করিয়া একটু অন্য মনস্ক রাখিতে হইবে, যাহাতে সে অযথা ছাতি ফুলাইতে না পারে ( ১নং চিত্র )।

৩। পুট ( Ex-shoulder )—স্কন্ধের গ্রন্থি ( Nape of the neck ) অর্থাৎ ঘাড়ের সলা হইতে যেখানে হাত কাঁধের সহিত মিলিত হইয়াছে সেই পর্য্যন্ত। সাধারণতঃ কাঁধ ও হাতের সংযোগ-স্থলে আঙ্গুল দিয়া চাপিলে একটা উঁচু হাড়ে হাত লাগিবে, উহাই

PLATE I




পুটের শেষ এবং ঐ অবধি মাপ লইতে হইবে ( ২নং চিত্র ৫ হইতে ৬ অবধি )।

৪। পুট আস্তিন বা পুট-হাতা ( Full sleeve )—ঘাড় হইতে পুটের উপর দিয়া হাতের কব্জি অবধি অথবা আস্তিনের যতটা লম্বা দরকার ( ২নং চিত্র—৫ হইতে ৭ অবধি )।

৫। গলা (Neck)—গলার চতুর্দ্দিকের ঘের ( ফিতার মধ্যে আঙ্গুল দিয়া লইতে হইবে নচেৎ গলা ছোট হইবে, ৩নং চিত্র )।

৬। মহুরী—কব্জির চতুর্দ্দিকের ঘের। যেমন কায়দার ( style ) আস্তিন হইবে মাপ সেরূপ লইতে হইবে (৩নং চিত্র )।

মাপ ঃ—

লম্বা—৩৭ "; ছাতি—৩৬ "; পুট—৮ "; পুট হাতা—৩১ "; গলা—১৫ "; মহুরী—৭॥ "।

## পিছন পাত ( Back Part )

প্রথমে **কখ** রেখাটি অঙ্কিত কর। **ক** হইতে **খ** লম্বার মাপ হইতে ১ ইঞ্চি বেশী (৩৭"+১"=৩৮")।

**ক** হইতে **গ** ছাতির একচতুর্থাংশ ( অর্থাৎ ৯" )। **ক, খ, গ,** এই সমস্ত বিন্দু হইতে সমকোণ (Right angle ) টান।

**ক** হইতে **ঘ,** পুট হইতে ⅛ ইঞ্চি বেশী (পুট+⅛"=৮"+⅛"=৮⅛")। **ঘ** হইতে **ঙ,** ১ ইঞ্চি নিম্নে।

**ক** হইতে **চ** গলার ছয় ভাগের এক ভাগ ( ⅙ গলা অর্থাৎ ২½")। **ক** হইতে **ছ** ⅛ ইঞ্চি নীচে।

**ছ** হইতে **চ** চিত্রমত অঙ্কন ( shape ) কর এবং **চ** হইতে **ঙ** যোগ কর। পুনরায় **ক** হইতে **ঙ** ৮⅛ ইঞ্চি ( পুট+⅛" ) আছে কিনা দেখিয়া লইবে।

**গ** হইতে **জ** ছাতির এক চতুর্থাংশ হইতে ২ ইঞ্চি বেশী ( ৯"+২" =১১" ), **ঙ** হইতে **জগ** রেখার উপর সমকোণ ( Right angle ) টান এবং **ঙ** হইতে **জ** চিত্র মত অঙ্কন কর।

**জ** হইতে সমকোণ (right angle) টান, **জ** হইতে **ঝ** বিন্দু ৬ ইঞ্চি নীচে।




১ নং চিত্র

**খ** হইতে **ঞ** ছাতির এক চতুর্থাংশ হইতে ৮" বেশী (যদি ছাতি ৩৬ ইঞ্চির উপর হয়) অথবা ছাতির অর্দ্ধেক হইতে ১" কম (যদি ছাতি ৩৬ ইঞ্চির কম হয়)। **ঝ** হইতে **ঞ** যোগ কর।

**ঞ** কোণটির পাশ হইতে $\frac{1}{2}$ ইঞ্চি এবং দাওন হইতে $\frac{1}{2}$ ইঞ্চি লইয়া চিত্রমত অঙ্কন কর।

## সামনা ভাগ ( Front Part )।

সামনা পাত এবং পিছন পাত সমস্তই একরূপ হইবে—কেবল সামনা পাতের গলা ও মোহরায় তফাৎ হইবে।

**ক** হইতে **ঠ** গলার ৬ ভাগের এক ভাগ হইতে $\frac{1}{2}$ ইঞ্চি বেশী ( ২$\frac{1}{2}$" + $\frac{1}{2}$" = ৩" )।

সামনের মোহরার শেপ—**ঙব** লাইনের $\frac{1}{2}$ ইঞ্চি ভিতর দিয়া যাইবে, অন্যান্য সমস্ত পিছন পাতের মতই হইবে।

চিত্রে সামনের ও পিছনের পাত ( front and back part ) এক সঙ্গে কিরূপে অঙ্কিত করিতে হয় তাহাই দেখান হইয়াছে।

## আস্তিন ( Sleeve )।

সাধারণতঃ পাঞ্জাবীতে তিন প্রকারের আস্তিন ব্যবহৃত হয় যথা:—

ঢোলা বা ঢিলা হাতা, বাবুকফ্ এবং চুড়িদার।

**ঢোলাহাতা**—(মহুরী—১৬") **প** হইতে **ফ** ছাতির চার ভাগের একভাগ—( ৯" )।

**ফ** হইতে **ব**—**পফ**এর অর্দ্ধেক ( ৪$\frac{1}{2}$" )।

**প** হইতে **ভ**—পুট আস্তিন হইতে পুট বাদ দিয়া এক ইঞ্চি বেশী রাখিতে হইবে ( ৩১"—৮" + ১" = ২৪" )।

**ভ** হইতে **ম**—মহুরীর অর্দ্ধেক হইতে $\frac{1}{8}$" বেশী ( ৮" + $\frac{1}{8}$" = ৮$\frac{1}{8}$" )।

**ম** হইতে **য**—$\frac{1}{2}$ ইঞ্চি উপরে।

**ভ** হইতে **য**, **ব** হইতে **য** এবং **প** হইতে **ব** অবধি চিত্রমত অঙ্কন কর।

**প** হইতে **ব** অবধি যে দুইটি অঙ্কন আছে উহার বাহিরের অঙ্কনটা পিছনের পাতের সঙ্গে জুড়িতে হইবে এবং ভিতরের অঙ্কনটা সামনের পাতের সঙ্গে জুড়িতে হইবে।



**বাবু কফ** (মুহুরী—৭½")—**ক** হইতে **খ**—ছাতির এক চতুর্থাংশ (৯")

**খ** হইতে **গ**—ছাতির অষ্টমাংশ ( ৪½" )।

**ক** হইতে **ঘ**—পুট আস্তিন হইতে পুট বাদ দিয়া এক ইঞ্চি বেশী রাখিতে হইবে ( ৩১"—৮"+১"=২৪" )।

**ঘ** হইতে **ঙ**—মহুরীর অর্দ্ধেক হইতে ½ ইঞ্চি বেশী ( ৩¾"+½"=৪¼" )।

**গ** হইতে **ঙ** সোজা যোগ কর এবং উহার ¾ ইঞ্চি বাহির দিয়া চিত্রমত অঙ্কন কর। আস্তিনের দরজ সাধারণতঃ ৪½ ইঞ্চি খোলা থাকে।

চিত্রমত **ক** হইতে **গ** শেপ করিয়া আস্তিন সম্পূর্ণ কর।

**কফ্**—**ঘ** হইতে **চ**—১¾ ইঞ্চি হইতে ২ ইঞ্চি অবধি হয়।

**ঙ** হইতে **ছ**—১¾" হইতে ১½" অবধি হয়। **চ** হইতে **ছ**—চিত্রমত অঙ্কন কর।

**চ ছ ঙ ঘ** কফ্‌টি আস্তিনের মুখে আলাদা জুড়িতে হইবে।

**চুড়িদার হাতা**—মহুরী—৬½"—সমস্তই বাবু কফের মত হইবে, কেবল মুখে ৫½ ইঞ্চি খোলা থাকিবে এবং উহাতে তিনটি বোতাম থাকিবে। আস্তিনের মুখের পট্টি চিত্রমত অর্থাৎ ½" মত চওড়া হইবে। পট্টিটি ভিতর দিকে ( Inside ) হইবে।

**পকেটের স্থান**—ঙ হইতে **ট**, পুটহাতা হইতে পুট বাদ দিয়া যতটা হয় ততটা দূরে হইবে। **ট** বিন্দু পকেটের মুখের নিশান বুঝাইতেছে। **ট** হইতে উপরের দিকে পকেটের মুখ সাধারণতঃ ৬ ইঞ্চি খোলা থাকে এবং নীচের দিকে ২½" অথবা ৩" সেলাই থাকে।

## পকেট

**পকেট**—ছাতির পকেট ৬ ইঞ্চি চওড়া ও ৭ ইঞ্চি লম্বা হয় এবং পার্শ্বের দিক হইতে সামনের দিক ১ ইঞ্চি পরিমাণ ছোট হয়। পাশের পকেট ( ২নং চিত্র ) ১৭ ইঞ্চি লম্বা ও ৬½ ইঞ্চি চওড়া এবং চিত্রমত কাটিতে হইবে।

**কাপড়ের অনুমান**—পাঞ্জাবী যতটা লম্বা তাহার সহিত ১ ইঞ্চি বেশী ধরিয়া তাহার দ্বিগুণ কাপড় লইতে হইবে ( এখানে কাপড়ের বহর অর্থাৎ চওড়া ৩৬ ইঞ্চি এবং

ছাতি ৩৬ ইঞ্চি ধরিয়া লওয়া হইয়াছে ) এবং আস্তিনের ( অর্থাৎ পুট আস্তিন—পুট ) সহিত ২ ইঞ্চি যোগ করিয়া যতটা লম্বা হয় ততটা কাপড় লইলে একটি পুরা পাঞ্জাবীর কাপড় লওয়া হইবে অর্থাৎ দুই লম্বা ( সামনের এক লম্বা ও পিছনের এক লম্বা ) + আস্তিন+২ ইঞ্চি। এখানে আমাদের লম্বা ৩৭ ইঞ্চি আছে, তবেই ( ৩৭"+৩৭" )+২" অর্থাৎ ৭৬" এবং ২৩" ( ৩১"−৮" ) আস্তিন +২"=২৫"; কাজে কাজেই ৭৬"+২৫" অর্থাৎ ২ গজ ১৩ গিরা মত কাপড় দরকার হইবে।

যদি কাপড়ের বহর হইতে ছাতি বড় হয়, যথা :—বহর ৩৬ ইঞ্চি এবং ছাতি ৪৪ ইঞ্চি, তখন আস্তিনের জন্য ২ লম্বা কাপড় লইতে হইবে—৭৬"+৫০" ( দুই লম্বা আস্তিন ) অর্থাৎ ৩½ গজ।

## শার্ট ( Shirt )

শার্টের মাপ সমস্তই পাঞ্জাবীর মত লইতে হয়। কেবল গলার ও মহুরীর মাপ পাঞ্জাবীর মাপ হইতে সামান্য একটু তফাৎ। শার্টের গলার মাপ পাঞ্জাবীর গলা হইতে একটু উপরে লইতে হয়। ডবল-কফ্ বা আমেরিকান কফের মাপ এমন ভাবে লইতে হইবে যে, হাতের বোতাম না খুলিয়াই হাত ঢুকাইতে পারা যায় এবং টেনিস-কফের মাপ কব্জি হইতে ৪।৫ ইঞ্চি উপরে লইতে হয়।

মাপ ঃ—

লম্বা—৩৫" ; ছাতি—৩৬" ; পুট—৮" ; পুটহাতা—৩১" ; গলা—১৫" ; মহুরী—৭৷৷" ( টেনিস ), ডবল কফ-৯" ।

**ক** হইতে সমকোণ ( Right angle ) টান।

**ক** হইতে **খ** লম্বার মাপ হইতে এক ইঞ্চি বেশী ( ৩৫"+১"=৩৬" )।

**খ** হইতে **ড** অর্থাৎ শার্টের ঘের—ছাতির এক চতুর্থাংশের সহিত ৪½ ইঞ্চি হইতে ৭ ইঞ্চি পর্য্যন্ত বেশী দেওয়া যাইতে পারে। লম্বা বেশী হইলে ৭" অবধি চলে এবং ছোট হইলে ৪½" অবধি দেওয়া চলে। এটা সাধারণ লম্বা বলিয়া ছাতির এক চতুর্থাংশের সাহিত ৬" যোগ করা হইয়াছে ( ¼ ছাতি+৬"=৯"+৬"=১৫" )।

**গঘ** লাইনটি **কখ** লাইন হইতে ১½ ইঞ্চি দূরে।

**গ** হইতে **ঙ** ছাতির এক চতুর্থাংশ হইতে ½ ইঞ্চি কম ( ৯"—½"=৮½" )।

**ঙ** হইতে **গঘ** লাইনের উপর সমকোণ ( Right angle ) টান।

**গ** হইতে **চ** গলার ছয় ভাগের এক ভাগ ( ⅙ গলা অর্থাৎ ২½" )।

**গ** হইতে **ছ** পুটের মাপ হইতে ¼ ইঞ্চি বেশী ( ৮"+¼"=৮¼" )। **ছ** হইতে **জ** এক ইঞ্চি নীচে।

**গ** হইতে **জ** পুনরায় মাপিয়া পুটের মাপ হইতে ¼ ইঞ্চি বেশী রাখ (৮¼")। **চ** হইতে **জ** যোগ কর।

**ঙ** হইতে **ঝ** ছাতির চারিভাগের এক ভাগ হইতে ২ ইঞ্চি বেশী ( ¼ ছাতি+২"=১১" )।

**জ** হইতে **ঙঝ** লাইনের উপর সমকোণ টান এবং সামনের ও পিছনের পাতের জন্য চিত্রমত দুইটা অঙ্কন কর।

**ঝ** হইতে ৬ইঞ্চি নীচে **ঞ** অবধি সমকোণ টান।
**ঝ** হইতে **ট** এর দূরত্ব ছাতির অর্দ্ধেক হইতে ১″ কম (½ ছাতি—১″=১৭″)। এখন **ঝ** হইতে **ঞ** এবং **ট**এর মধ্য দিয়া **খ** অবধি চিত্র মত অঙ্কন কর। **গ** হইতে **ঠ** গলার ৬ ভাগের এক ভাগ হইতে ½ ইঞ্চি কম (⅙ গলা — ½″ = ২″)। এই অঙ্কনটি কেবল সামনের গলার জন্য হইবে।

কাটিবার সময় সামনের পাত পিছনের পাত হইতে ১ ইঞ্চি উপরে তুলিয়া কাটিতে হইবে। বিন্দু রেখাটি (Dotted Line) পিছন পাত কিরূপে নামান হইয়া থাকে বুঝাইতেছে। পাশ পকেট ও ছাতির পকেট পূর্ব্বের ন্যায় হইবে।

**ঘাড়ী** ( **Yoke**, ২নং চিত্র )—**ক** হইতে **খ** পুটের মাপ হইতে ¼″ বেশী ( ৮″+¼″=৮¼″ )। **ক** হইতে **গ** ৩½″ চওড়া। **গ** হইতে **ঘ** গলার ছয়ভাগের এক ভাগ ( ⅙ গলা=২½″)। **খ** হইতে **ঙ**, ২½ ইঞ্চি অথবা রুচিমত। **গ** হইতে **চ** এক ইঞ্চি নীচে। চিত্র অনুযায়ী অঙ্কন করিয়া শেষ কর।

**ব্যাণ্ড কলার** ( **Tape collar** ৩নং চিত্র )—**ক** হইতে **খ** গলার মাপের অর্দ্ধেক হইতে ¾ ইঞ্চি বেশী (৭½″+¾″ =৮¼″)। **ক** হইতে **গ** এক ইঞ্চি উপরে। **গ** হইতে **খ** অবধি চিত্র মত অঙ্কন কর। **গ** হইতে **ঘ** ১¼ ইঞ্চি উপরে। **খ** হইতে **ঙ**, ১ ইঞ্চি উপরে।

ব্যাণ্ডের চওড়া সাধারণতঃ নিজের বা খরিদ্দারের রুচিমত করিতে হয়।

**কলার** ( **Collar**, ৪নং চিত্র )—**ক** হইতে **খ** গলার মাপের অর্দ্ধেক হইতে ¼ ইঞ্চি বেশী ( ৭½″+¼″=৭¾″ )। **ক** হইতে **গ** ১ইঞ্চি উপরে **গ** হইতে **খ** অবধি চিত্র মত অঙ্কন কর। **গ** হইতে **ঘ** ২¼ ইঞ্চি অথবা রুচিমত।

**খ** হইতে ঙ, ৪$\frac{১}{২}$ ইঞ্চি দূরে। **ঙ** হইতে **চ**, ১$\frac{১}{২}$ ইঞ্চি দূরে অথবা রুচিমত। **ঘ** হইতে **চ** অবধি চিত্র দৃষ্টে অঙ্কন করিয়া শেষ কর।

## আস্তিন (Sleeve)।

**টেনিস হাতা** ( মহুরী—৭॥", ৫নং চিত্র )—**প** হইতে **ফ** ছাতির একচতুর্থাংশ ( $\frac{১}{৪}$ ছাতি=৯" )।

**ফ** হইতে **ব**, **পফ** এর অর্দ্ধেক (৪$\frac{১}{২}$")। **প** হইতে **ভ**, পুট হাতা হইতে পুট বাদ দিয়া এক ইঞ্চি বেশী রাখিতে হইবে (৩১"–৮"+১"=২৪")।

অনেক সময় ২" বা ২$\frac{১}{২}$" বেশী লওয়া হইয়া থাকে এবং আস্তিন জুড়িবার সময় দরকার মত রাখিয়া কাটিয়া দেওয়া হইয়া থাকে।

**ভ** হইতে **ম** মহুরীর অর্দ্ধেক হইতে $\frac{১}{২}$" বেশী (৩$\frac{৩}{৪}$"+$\frac{১}{২}$"=৪$\frac{১}{৪}$")।

**ব** হইতে **ম** পর্য্যন্ত যোগ কর এবং $\frac{৩}{৪}$" বাহির দিয়া অঙ্কন কর।

**প** হইতে **ব** অবধি চিত্রমত অঙ্কন কর ( ভিতরের অঙ্কনটা সামনের পাতের সহিত এবং বাহিরের অঙ্কনটা পিছনের পাতের সহিত সংযুক্ত হইবার জন্য )।

**কফ ( Cuff )**—**র** হইতে **ভ** ২$\frac{১}{৪}$ ইঞ্চি এবং **য** হইতে **ম** ১$\frac{৩}{৪}$" হইতে ২" পর্য্যন্ত দেওয়া হইয়া থাকে। **র** হইতে **য** অবধি চিত্রমত অঙ্কন কর। **ম ভ র য** কফ নির্দ্দেশ করিয়া দিতেছে।

**আমেরিকান বা ডবল কফ আস্তিন** ( মহুরী—৯", ৬নং চিত্র )—**ক** হইতে **খ** ছাতির এক চতুর্থাংশ ($\frac{১}{৪}$ ছাতি অর্থাৎ ৯")।

**ক** হইতে **গ**, পুট হাতা হইতে পুট ও কফের চওড়া বাদ দিয়া ১ ইঞ্চি বেশী রাখিতে হইবে (৩১"–৮"–২$\frac{১}{৪}$"+১"=২১$\frac{৩}{৪}$")।

**ক** হইতে **ঘ** ছাতির বার ভাগের এক ভাগ ($\frac{১}{১২}$ ছাতি=৩")।

**গ** হইতে **ঙ**, **কঘ** হইতে ½" কম।

কাপড়টা **কগ** লাইনে ভাঁজ করিয়া **ঘঙ** লাইনে ফেল।

**গ** হইতে **চ** মহুরীর অর্দ্ধেক হইতে ১½ ইঞ্চি বেশী ( ½ মহুরী+১½" =৬", কুঁচির জন্য ১½" অবধি মহুরীর অর্দ্ধেকের সহিত যোগ করা হইয়া থাকে )। **খ** হইতে **ছ** ছাতির আট ভাগের এক ভাগ অথবা **কখ** এর অর্দ্ধেক (৪½")। কাপড়টাকে **ছ** হইতে **চ** অবধি ভাঁজ কর ও মুখটা **ঘঙ** লাইনে ফেল। **ক** হইতে **ছ** অবধি চিত্র মত অঙ্কন কর। এইরূপে আস্তিন কাটিতে হইবে এবং আস্তিনটা খুলিয়া ফেলিলে ৭ নং চিত্রমত দেখাইবে।

**ডবল কফ্** ( **Cuff** ) ৮নং চিত্র। **ক** হইতে **খ** মহুরীর মাপ হইতে এক ইঞ্চি বেশী (৯"+১" অর্থাৎ ১০")। **ক** হইতে **গ** কফের চওড়ার ডবল হইতে ½ ইঞ্চি বেশী (২×২¼"+½"=৫")। কফের চওড়া বাজারে প্রচলিত রীতি (fashion) হিসাবে অথবা খরিদ্দারের রুচিমত হইবে। **ক** হইতে **চ**, **কগ**এর অর্দ্ধেক। **খ** হইতে **ছ**, **খঘ**এর অর্দ্ধেক। কফটি **চছ** লাইনে ভাঁজ হইয়া ডবল হইবে।

**স্কয়ার কফ** ( **Square Cuff** মহুরী—১০" )—আস্তিন ঐ ডবল কফের মতই কাটিতে হইবে। কফ্ সাধারণতঃ ২½ ইঞ্চি হইতে ৩ ইঞ্চি চওড়া হইয়া থাকে। মহুরীর মাপের সহিত ১ ইঞ্চি যোগ করিয়া (১০"+১"=১১") এবং ৩ ইঞ্চি চওড়া করিয়া ৯ নং চিত্র অনুযায়ী কাটিতে হইবে।

# ফতুয়া।

মাপ ঃ—

ছাতি—৩৬"; কোমর—৩২"; পুট—৮"; পুট-আস্তিন—১৮২"; সেস্ত—১৫"; লম্বা—২৫"; গলা—১৫"।

## পিছন পাত—(Back Part)।

**ক** হইতে সমকোণ ( Right angle ) টান।

**ক** হইতে **গ** বগলের গভীরতা ( Depth of Scye ); ছাতির একচতুর্থাংশ ( $\frac{১}{৪}$ ছাতি = ৯" )।

**ক** হইতে **ঘ** সেস্তর মাপ (১৫")।

**ক** হইতে **খ** লম্বার মাপ হইতে আধ ইঞ্চি বেশী ( ২৫" + $\frac{১}{২}$" = ২৫$\frac{১}{২}$" )।

**গ, ঘ** এবং **খ** হইতে সমকোণ টান।

**ক** হইতে **ঙ** গলার ছয়ভাগের এক ভাগ ( $\frac{১}{৬}$ গলা = ২$\frac{১}{২}$" )।

**ক** হইতে **চ** পুটের মাপ হইতে $\frac{১}{৪}$ ইঞ্চি বেশী ( ৮" + $\frac{১}{৪}$" = ৮$\frac{১}{৪}$" )। **চ** হইতে **ছ** ঠিক এক ইঞ্চি নীচে। **ক** হইতে **ছ** পুনরায় মাপিয়া পুটের মাপ হইতে $\frac{১}{৪}$ ইঞ্চি বেশী রাখিবে।

**ক** এর ১/৪ ইঞ্চি নীচে হইতে **ঙ** অবধি চিত্রমত অঙ্কন কর।

**গ** হইতে **জ**, ছাতির একচতুর্থাংশ হইতে ৩/৪ ইঞ্চি বেশী (১/৪ ছাতি+৩/৪" অর্থাৎ ৯৩/৪ )।



**ছ** হইতে **গ জ** লাইনের উপর সমকোণ টান এবং **ছ** হইতে **জ** অবধি চিত্রমত অঙ্কন কর। **ঘ** হইতে **ঝ** কোমরের একচতুর্থাংশ হইতে ৩/৪ ইঞ্চি বেশী (১/৪ কোমর+৩/৪"=৮৩/৪")।

**খ** হইতে **ঞ**, **গ** হইতে **জ** যতটা হইবে উহা হইতে ১/৪ ইঞ্চি কম। কিন্তু যেখানে কোমরের মাপ বেশী হইবে সেখানে **খ ঞ**, ১/৪ কোমর +৩/৪" হইতে ১/২" কম লইতে হইবে। **জ** হইতে **ঝ**এর মধ্য দিয়া **ঞ** অবধি চিত্রমত অঙ্কন কর।

## সামনা পাত—(**Front Part**)।

**জ** হইতে **১**, ছাতির একচতুর্থাংশ হইতে ৩/৪ ইঞ্চি বেশী ( ১/৪ ছাতি + ৩/৪" অর্থাৎ ৯ ৩/৪" )। **জ ১** লাইনের উপরে ও নীচে সমকোণ টান। **১** হইতে **২**, **ক** হইতে **গ**এর সমান।

**২** হইতে **৩** গলার ছয় ভাগের এক ভাগ ( ১/৬ গলা = ২ ১/২" )।

**২** হইতে **৪** পুটের মাপ হইতে ১/৪ ইঞ্চি বেশী ( ৮ ১/৪" )। **৪** হইতে **৫** ঠিক এক ইঞ্চি নীচে। **২** হইতে **৫** পুনরায় মাপিয়া পুটের মাপ হইতে ১/৪" বেশী রাখিবে। **৫** হইতে **জ ১** লাইনের উপর সমকোণ ( Right angle ) টান এবং **৫** হইতে **জ** অবধি চিত্রমত অঙ্কন কর।

**৬** হইতে **৭** কোমরের একচতুর্থাংশ হইতে ৩/৪ ইঞ্চি বেশী ( ১/৪ কোমর + ৩/৪" = ৮ ৩/৪" )। **৮** হইতে **৯**; **১** হইতে **জ** যতটা উহার সমান অথবা কোমরের মাপ বেশী থাকিলে উহা হইতে ১/৪ ইঞ্চি কম হইবে।

**২** হইতে **১০** গলার ছয়ভাগের একভাগ হইতে ১/২ ইঞ্চি বেশী ( ১/৬ গলা + ১/২" = ৩" )।

**১০** হইতে **১১** ও **৮** হইতে **১২**, ১ ইঞ্চি বেশী বোতাম পট্টির জন্য রাখা হইয়াছে।

সামনা পাত ৩/৪ ইঞ্চি নামাইয়া দিয়া **১১, ১২** লাইনের সহিত যোগ করিয়া চিত্রমত অঙ্কন কর।

## আস্তিন—( **Sleeve**, মজুরী-১৫" )

**ক** হইতে **খ** ছাতির একচতুর্থাংশ ( ১/৪ ছাতি অর্থাৎ ৯" )।
**খ** হইতে **গ**, **কখ**এর অর্দ্ধেক ( ৪ ১/২" )।

**ক** হইতে **ঘ** পুটহাতা হইতে পুট বাদ দিয়া ১$\frac{১}{২}$ ইঞ্চি যোগ করিবে ( ১৮$\frac{১}{২}$" − ৮" + ১$\frac{১}{২}$" = ১২" ); $\frac{১}{২}$" মোহরাতে মুড়িয়া দিবার জন্য এবং ১" হাতার মুখে অর্থাৎ মহুরীতে চওড়া করিয়া মুড়িয়া দিবার জন্য, মোট ১$\frac{১}{২}$" বেশী লওয়া হয়। **ঘ** হইতে **ঙ** মহুরীর মাপের অর্দ্ধেক হইতে $\frac{১}{৪}$" বেশী অথবা রুচি মত। **গ** হইতে **ঙ** অবধি যোগ কর।

**ক** হইতে **গ** অবধি চিত্রমত অঙ্কিত করিয়া শেষ কর।

# ট্রাউজার ( **Trouser** )।

ট্রাউজার বা প্যাণ্টালুনের চলন প্রথমে আমাদের দেশে ইউরোপবাসী-দের দ্বারাই হয়। এ দেশে পূর্ব্বে অর্থাৎ মুসলমান আমলে ঢিলা পাজামার চলন ছিল। ইংরাজ, ফরাসী, পর্ত্তুগীজ প্রভৃতি জাতি যখন ভারতবর্ষে বাণিজ্য করিতে আসে, সেই সময় হইতে উহা দেখিতে পাওয়া যায়। তারপর ইংরেজদের প্রভাবের সঙ্গে ইহার বিশেষ ভাবে প্রচলন হয়। প্যাণ্ট কথাটি ইংরাজী Pantaloon কথার অপভ্রংশ। আজকাল উহাকে সাধারণতঃ ট্রাউজার ( Trouser ) বলে।

প্যাণ্টালুন তৈয়ারী করিতে হইলে সাধারণতঃ ছয়টি মাপ দরকার হয়। এই মাপগুলি গ্রাহকের ডান দিক হইতে লইবে।

## কাটার্স গাইড্

(১) কোমর ( waist )—কোমরের চতুঃ পার্শ্ব ( কিন্তু সব চেয়ে সরু যে জায়গাটি )।

(২) সীট ( Seat )—পাছা বা নিতম্বের চতুঃপার্শ্ব ( সব চেয়ে উঁচু যে জায়গাটি। )




(৩) ঠিক ( Side Length ) —কোমরের হাড়ের দুই ইঞ্চি উপর হইতে পায়ের গোড়ালির গিঁট অবধি অথবা গ্রাহকের পছন্দ মত।

(৪) সেকম (Leg Length)—উরুদেশ হইতে গোড়ালির গিঁট অবধি অথবা গ্রাহকের পছন্দ মত ( মাপ লইবার সময় ফিতার পিতল যে ধারে আছে ঐ দিকটা পায়ের উরুদেশের মধ্য দিয়া তলদেশটা (Bottom) গ্রাহকের অথবা নিজের পছন্দ মত লইবে )।

(৫) হাঁটু (Round knee)—হাঁটুর চারি পার্শ্বের ঘের। সাধারণতঃ হাঁটুর চতুর্দ্দিকে ফিতা দিয়া ভিতরে পাচটি আঙ্গুল দিয়া অথবা কাটারের পছন্দমত মাপ লইতে হয়, যাহাতে প্যাণ্ট পরিবার সময় হাঁটুর চতুর্দ্দিকে প্রসারিত হইয়া না পড়ে।

(৬) মহুরী (Round Bottom)—গোড়ালির চতুঃপার্শ্বের মাপ। সাধারণতঃ হাঁটুর মাপ (Ronnd knee) হইতে ৩ ইঞ্চি কম হয়। কাপড় কাটিবার পূর্ব্বে মাপগুলি ঠিক লওয়া হইয়াছে কি না, কাপড় ভাল করিয়া ভিজাইয়া বা ইস্ত্রি করিয়া লওয়া হইয়াছে কি না—ইত্যাদি বিষয়গুলি কাটারের (cutter) ভাল ভাবে দেখিয়া কাপড়ের উপর নক্সা (draft) করিতে অথবা কাপড় কাটিতে প্রবৃত্ত হওয়া যুক্তিযুক্ত।

সাধারণতঃ কাটাররা (cutters) প্যাণ্টের মাথার দিক (Top) অর্থাৎ কোমর (waist) ডান হাতের দিকে ও মহুরী বাঁ দিকে এবং ঠিকের দরজ (side seam) নিজের অতি নিকটে রাখিয়া কাপড়ের উল্টা পিঠে (wrong side) প্যাণ্টের (Trouser) নক্সা (Draft) করিয়া থাকে।

**মাপ :—**

কোমর—৩০″; সীট—৩৬″, ঠিক—৪২″, সেকম—৩০″, হাঁটু—২০″, মহুরী—১৭″।

## সামনাপাত—(Front Part)

**ক** হইতে সমকোণ (Right angle) টান (১ নং চিত্র)।

**ক খ** রেখাটি (Line) প্যাণ্টের ঠিকের (Side Length) মাপ বুঝাইতেছে (৪২″)।

**গ** হইতে **খ** সেকমের মাপ (Leg Length, ৩০″)।

**গ** বিন্দু হইতে সমকোণ টান।

**ক ঘ** রেখাকে উর্দ্ধতন রেখা (Top Line) এবং **গ ছ** রেখাকে ফর্ক লাইন ( Fork Line): বলে ( ২নং চিত্র )।




**গ** হইতে **ঙ** ( ২নং চিত্র ) সীটের ছয় ভাগের এক ভাগ ( ⅙ সীট অর্থাৎ ৬" )। **গ** হইতে **চ** সীটের এক-চতুর্থাংশ ( ¼ সীট অর্থাৎ ৯" )।

**গ** হইতে **ছ** সীটের এক-তৃতীয়াংশ হইতে $\frac{1}{8}''$ বেশী ( $\frac{1}{3}$ সীট $+\frac{1}{8}''=$ ১২$\frac{1}{8}''$ )।

**ক** হইতে **জ,** ২ ইঞ্চি নীচে। **জ** হইতে সমকোণ টান।

**জ ঝ** রেখাটি কোমরের রেখা (waist line) বলে।

**গ** হইতে **ট** সীটের বার ভাগের এক ভাগ ( $\frac{1}{12}$ সীট $=$৩$''$ )।

**ট** বিন্দু হইতে সমকোণ টান। **টঠ** রেখাটিকে সীটের রেখা (Seat line ) বলে।

**ঙ** হইতে নিম্নদিকে **ড** অবধি সমকোণ টান। **ঙড** রেখার দূরত্ব সেকমের লম্বার (৩০$''$) সমান। **ঙ** হইতে **ঢ** সেকমের অর্দ্ধেক হইতে ২ ইঞ্চি কম ( ১৫$''-$২$=$১৩$''$ )। **ঢ** ও **ড** হইতে **ঙড** লাইনের সহিত সমকোণ টান। **ঢ** হইতে **ণ** এবং **ঢ** হইতে **ত** প্রত্যেকে হাঁটুর ( Round knee ) এক চতুর্থাংশ ( $\frac{1}{4}\times$২০$''=$৫$''$, ৩নং চিত্র )।

**ড** হইতে **থ** মহুরীর ( ১৭$''$ ) এক চতুর্থাংশ ( $\frac{1}{4}\times$১৭$''=$৪$\frac{1}{4}''$ ), **ড** হইতে **দ** মহুরীর এক চতুর্থাংশ হইতে $\frac{1}{4}''$ কম (৪$\frac{1}{4}''-\frac{1}{4}''=$৪$''$)।

**ছ** হইতে **ধ,** $\frac{3}{4}$ ইঞ্চি দূরে। **ছ** হইতে **ত** এর মধ্য দিয়া **দ** অবধি চিত্রমত অঙ্কন কর। ইহাকে সেকম্ দরজ ( inside-seam ) কহে। **ধ** হইতে রেখা টানিয়া **ছত** রেখার সহিত যোগ কর।

**ঝ** হইতে **ন** কোমরের এক-চতুর্থাংশ হইতে $\frac{1}{2}$ ইঞ্চি বেশী ( $\frac{1}{4}$ কোমর$+\frac{1}{2}''=$ ৮$''$ )। চিত্রমত উর্দ্ধতন রেখা (Top line) হইতে **ন** এর মধ্য দিয়া **ট** অবধি অঙ্কন (Shape) কর এবং পুনরায় **ট** হইতে **ণ** এর মধ্য দিয়া **থ** অবধি যোগ কর। ইহাকে পাশের দরজ (Side Seam) বলে।

**চ** হইতে **প** সীটের (Seat) ছয় ভাগের এক ভাগ ( ⅙ সীট অর্থাৎ ৬" )। **ঘ** হইতে **প** এর মধ্য দিয়া **ছ** এবং **ধ** অবধি চিত্র মত



অঙ্কন কর এবং সামনের পাত শেষ কর। ইহাকে পুর্ত্তিন রেখা (Fly Line) বলে।

## পিছন পাত—Back Part

**ত** বিন্দুকে কেন্দ্র (centre) করিয়া **ছ** হইতে **১** অবধি একটি বৃত্তাংশ (arc) টান। **ছ** হইতে **১**, ২ ইঞ্চি দূরে। **১** হইতে **২**, ½ ইঞ্চি নীচে।

**ত** হইতে **৩**, ১ ইঞ্চি দূরে।

**দ** হইতে **৪**, ১½ ইঞ্চি দূরে।

**২** হইতে **৩** এর মধ্য দিয়া **৪** অবধি চিত্র মত অঙ্কন কর। ইহাকে সেকম দরজ ( Inside seam ) বলে।

**ন** হইতে **৫**, ২½ ইঞ্চি দূরে। **৬** বিন্দু **কঘ** লাইন হইতে ১ ইঞ্চি উপরে। **৫** হইতে **৬**, কোমরের অর্দ্ধেকের সহিত ২½ ইঞ্চি যোগ করিয়া **ঝ** হইতে **ন** বাদ দিতে হইবে (½ কোমর + ২½" − ৮" = ৯½" )।

**ছ** হইতে **৬** এর মধ্য দিয়া রেখা টান।

**ছ ৬** লাইন হইতে **৭** বিন্দুর সহিত সমকোণ টান এবং উপরের রেখাটি (Top line) চিত্রমত অঙ্কন কর।

**প** বিন্দুর সোজা **ছ ৬** লাইনের উপরে **৮** বিন্দুটি লও।

**৮** হইতে **৯**, সীটের অর্দ্ধেকের সহিত ২½ ইঞ্চি যোগ করিয়া **ট** হইতে **ঠ** বাদ দিতে হইবে ( ½ সিট + ২½" − ৯ = ১১½" )।

**৬** হইতে **৮** ও **ছ** এর মধ্য দিয়া **২** অবধি চিত্রমত অঙ্কন কর। এই রেখাকে ম্যানা রেখা ( Seat seam ) বলে।

**৭** হইতে **৫** ও **৯** এর মধ্য দিয়া **ণ** এর ১½" উপর পর্য্যন্ত চিত্রমত অঙ্কন করিয়া **থ** অবধি মিলাইয়া দাও। ইহাকে পাশের দরজ ( Side seam ) বলে।

৫ এবং ৬নং চিত্রে দেখান হইয়াছে যে, কয় প্রকার প্যাণ্টের মহুরী হইতে পারে।

৫নং চিত্রে প্যাণ্টের উল্টান মহুরী ( Bottom with turn-up ) দেখান হইয়াছে। **প** হইতে **ফ** এবং **ফ** হইতে **ব** প্রত্যেকে ১$\frac{3}{4}$ ইঞ্চি দূরে এবং **ব** হইতে **ম**, ১ ইঞ্চি বেশী লওয়া হইয়াছে। কখনও লম্বা ছোট হইলে বাড়ান চলে সেইজন্য ১ ইঞ্চি বা ১$\frac{1}{2}$ ইঞ্চি বেশী রাখা হয়। এখন, চিত্রমত অঙ্কন করিয়া শেষ কর।

৬নং চিত্রে প্যাণ্টের বুট কাটা (Bottom without turn) মহুরী দেখান হইয়াছে। **ক** হইতে **খ** $\frac{3}{4}$" উপরে, চিত্রমত সামনের পাতের (Front Part) মহুরীর অঙ্কন কর। **ক** হইতে **গ** $\frac{3}{4}$" নীচে, পুনরায় চিত্রমত পিছন পাতের (Back Part) মহুরী অঙ্কন কর।

## দাবাট ( Inlays )।

**সামনা পাত (Front Part)**—কেবল মহুরীতে দাবাট রাখা হয়; এবং ঐ দাবাট এরূপ রাখা হয় যাহাতে উপযুক্ত ভাবে উল্টান যাইতে পারে। সাধারণতঃ উল্টান মহুরী হইলে ৪$\frac{1}{2}$" হইতে ৫" পর্য্যন্ত এবং বুটকাটা হইলে ১" হইতে ১$\frac{1}{2}$" পর্য্যন্ত বেশী রাখা হয় যাহাতে দরকার হইলে লম্বা বড় করিবার অথবা বুট কাটা হইলে মহুরীকে পুনর্ব্বার শেপ করিবার কাপড় পাওয়া যায়।

**পিছন পাত (Back Part)**—ম্যানাতে (Seat Seam) ১" হইতে ১$\frac{1}{2}$",:সেকমের (Side Seam) দরজে $\frac{1}{2}$" হইতে $\frac{3}{4}$", উল্টান মহুরী হইলে ৪$\frac{1}{2}$" হইতে ৫" অথবা বুট কাটা মহুরী হইলে ১" হইতে ১$\frac{1}{2}$" এবং ঠিকের দরজের (Side Seam) উপর হইতে নীচে অবধি ১" হইতে ১$\frac{1}{4}$" দাবাট থাকে।



**যোগাড় (Trimmings)**—পশমের কাপড়ের জন্য সাধারণতঃ $\frac{১}{৮}$ গজ পকেটিং (Pocketing) ; $\frac{১}{৮}$ গজ লিনেন (Linen), $\frac{১}{৮}$ গজ সাইলেসিয়া (Silecia) ; $\frac{১}{৬}$ গজ ক্যানভাস (Canvas) বা হেয়ার ক্লথ, একটা টেপ (stay tape), ৩$\frac{১}{২}$" লম্বা ধারিদার কাপড় (stripped cloth),

৭টা বড় এবং ৫টা ছোট হাড়ের (Bone or Ivory) বোতাম এবং বকলস্ (Buckles) ১টি দরকার হইবে। তৎসহ সূতা, রেশম, কাটিম ইত্যাদি উপযুক্ত মত দরকার হইবে। সুতী কাপড়ের জন্য ¾ গজ টুইল; ¼ গজ মোটা লংক্লথ অথবা ডক্, ১টা টেপ, ৭টা বড় ও ৫টা ছোট বোতাম, ১টি বকলস্ (Buckles) এবং সূতা কাটিম ইত্যাদি দরকার হইবে। *

# পাজামা—Pyjama

মাপ ঃ—

কোমর—৩০″; সীট—৩৬″, ঠিক—৪২″, মহুরী—২২″।

**ক** হইতে সমকোণ টান।

**ক** হইতে **খ** সিটের এক-তৃতীয়াংশ হইতে ½″ বেশী (⅓ সিট+½″ অর্থাৎ ১২½″)। **ক** হইতে **গ** ঠিকের (Side Length) মাপ (৪২″)। **খ** এবং **গ** হইতে সমকোণ টান।

**খ** হইতে **ঘ** সিটের এক-তৃতীয়াংশ হইতে ১ ইঞ্চি বেশী (⅓ সিট+১″ অর্থাৎ ১৩″), **ঘ** হইতে **ঙ** দুই ইঞ্চি দূরে। **ঙ** হইতে উপরের দিকে সমকোণ (Right angle) টান। **গ** হইতে **চ** মহুরীর মাপের অর্দ্ধেক (১১″)। চিত্রমত **ঘ** হইতে **চ** অবধি অঙ্কন কর।

* আরও অনেক প্রকারের ট্রাউজার (trouser) বিশেষ বিস্তৃতভাবে শিখিতে হইলে লেখকের "Practical Guide To Cutters", Part I দেখুন।

**ঘ** হইতে **ছ** দুই ইঞ্চি দূরে এবং **চ** হইতে **জ** এক ইঞ্চি দূরে। **ঘ** হইতে **ঝ** এর মধ্য দিয়া লাইন টান। **ঝ** হইতে **ঞ** ১½ ইঞ্চি উপরে। **ঞ** হইতে **ক** অবধি যোগ কর।



**ছ** হইতে **জ** এবং **ঞ** হইতে **ছ** অবধি চিত্রমত অঙ্কন করিয়া শেষ কর। **ক গ** লাইনে সাধারণতঃ কাপড়ের ভাঁজ থাকে।

# ওয়েষ্ট কোট (Vest)

ওয়েষ্ট কোট (Vest) পূর্ব্বে বিলাসী লোকের মধ্যে বিশেষ ভাবে প্রচলিত ছিল। পরে ১৬৬৬ খৃঃ অব্দে দ্বিতীয় চার্লস (Charles II) এর সময় হইতে রাজ দরবারে পোষাকরূপে গণিত হয়।

সাধারণতঃ ওয়েষ্ট কোটের (Vest) জন্য ৫টি মাপ লওয়া হয় (১ নং চিত্র, ও ২ নং চিত্র)।




ছাতি (Chest):—বুকের চতুর্দ্দিকের মাপ (ফিতাটি যাহাতে বগলের ঠিক নীচ দিয়া যায় সে বিষয়ে বিশেষ দৃষ্টি রাখিতে হইবে)।

কোমর (waist) ঃ—কোমরের চতুর্দ্দিকের মাপ (সব চেয়ে সরু জায়গার মাপ—তবে ছাতির মাপ যেরূপ আয়েসের (Ease) সঙ্গে লওয়া হইয়াছে ঐরূপ ভাবেই লইতে হইবে)।

বুকের খোলা (Opening) ঃ—ঘাড়ের শলা (Nape of the Neck) হইতে ঠিক ওয়েষ্ট কোটের (Vest) উপরের বোতাম অবধি অথবা গ্রাহকের পছন্দ মত।

লম্বা (Length) ঃ—ঘাড়ের শলা (Nape of the Neck) হইতে ওয়েষ্ট কোটের (Vest) শেষ অবধি অথবা গ্রাহকের ইচ্ছা মত।

সেস্ত (Natural waist) ঃ—ঘাড়ের শলা (Nape of the Neck) হইতে কোমরের সরু অংশ অবধি।

মাপ ঃ—ছাতি ৩৬" ; কোমর—৩২", বুকের খোলা—১৬" ; লম্বা—২৬" ; সেস্ত—১৬½"।

স্কেল = ⅓ ছাতি + ৬ ইঞ্চি = ১২" + ৬" = ১৮"।

## পিছন পাত—Back Part

**ক** হইতে সমকোণ (Right angle) টান (৩নং চিত্র)।

**ক** হইতে **খ** মোহরার গভীরতা (Depth of scye), স্কেলের অর্দ্ধেক (৯")।

**ক** হইতে **গ** সেস্তের মাপ (১৬½")।

**ক**, **খ** ও **গ** হইতে সমকোণ (Right angle) টান। **গ** হইতে **ঘ** ¾ ইঞ্চি দূরে ; **ক** হইতে **ঘ** যোগ কর। **ঘ** হইতে **ঙ**, ¾ ইঞ্চি দূরে ; চিত্রমত **ক** হইতে **ঙ** অবধি অঙ্কন কর এবং **চ** অবধি বাড়াইয়া দাও। **ঙ** হইতে **চ** তিন ইঞ্চি দূরে।

**ক** হইতে **ছ** স্কেলের (Scale) ছয় ভাগের এক ভাগ (⅙ স্কেল = ৩")।

**ছ** হইতে **ঞ**, ১/২ ইঞ্চি উপরে।

চিত্রানুযায়ী **ঞ** হইতে **ক** এর ১/৪" নীচে অবধি অঙ্কন কর।

**ট** বিন্দুকে কেন্দ্র ( centre ) করিয়া এবং **ট ক** ব্যাসার্দ্ধ (radius) ধরিয়া বৃত্তাংশ ( Arc ) টান।



৩নং চিত্র

**ঠ**, বৃত্তাংশের উপরে একটী বিন্দু। **ঞ** হইতে **ঠ**, স্কেলের এক-চতুর্থাংশের ১/২ ইঞ্চি বেশী ( ১/৪ স্কেল + ১/২" = ৫" )।

**ঞ** হইতে **ঠ** অবধি কাঁধের রেখা (shoulder slope) চিত্রমত অঙ্কন কর।

ট হইতে ড ছাতির এক-চতুর্থাংশের $\frac{3}{8}$" বেশী ( $\frac{1}{4}$ ছাতি+$\frac{3}{8}$" অর্থাৎ ৯$\frac{3}{8}$" )। ঠ হইতে ড অবধি চিত্রমত মোহরার অঙ্কন কর।

ঙ হইতে ঢ কোমরের এক চতুর্থাংশ হইতে $\frac{3}{8}$" বেশী ( $\frac{1}{4}$ কোমর +$\frac{3}{8}$" অর্থাৎ ৮$\frac{3}{8}$" )। ঢ হইতে ণ, ৩" ইঞ্চি দূরে।

ড হইতে ঢ এর মধ্য দিয়া ণ অবধি পাশের দরজের অঙ্কন কর। চ হইতে ণ অবধি চিত্রমত অঙ্কন করিয়া চিত্রটি শেষ কর।

## সামনা পাত—Front Part

ড হইতে ১, ছাতির এক-চতুর্থাংশ হইতে $\frac{3}{8}$" বেশী ( $\frac{1}{4}$ ছাতি+ $\frac{3}{8}$"=৯$\frac{3}{8}$" )।

১ হইতে নীচের দিকে সমকোণ টান। ২ হইতে সমকোণ টান।

২ হইতে ৩ কোমরের এক-চতুর্থাংশ হইতে $\frac{3}{8}$" বেশী ( $\frac{1}{4}$ কোমর+ $\frac{3}{8}$"=৮$\frac{3}{8}$" )

৩ হইতে ৪ তিন ইঞ্চি দূরে। ড হইতে ৩ এর মধ্য দিয়া ৪ অবধি পাশের দরজের অঙ্কন কর।

ড হইতে ৫ স্কেলের আট ভাগের এক ভাগ ( $\frac{1}{8}$ স্কেল=২$\frac{1}{4}$" )। ৫ হইতে ৬ কাফাই (Back neck) অর্থাৎ ক হইতে ছ এর সমান। ৬ হইতে উপরের দিকে সমকোণ টান।

৬ হইতে ৭, ক হইতে খএর সমান ( ৯" )।

৭ হইতে ঠ অবধি যোগ কর এবং ৭ হইতে ৮, ঞ হইতে ঠএর $\frac{1}{8}$" কম।

৫ হইতে ৯, ১ ইঞ্চি উপরে। ৮ হইতে ৯ যোগ কর এবং ৮ হইতে ড অবধি চিত্রমত অঙ্কন কর। ১, ২ লাইন হইতে বোতাম-টাঁক ( Button stand ) এর জন্য ৩/৪″ বেশী রাখ।

৭ হইতে ১০, লম্বার মাপ হইতে কাফাই (Back Neck, ক হইতে ছ) বাদ দিয়া লইবে। ৭ হইতে ১১ অবধি বুকের খোলা (Opening, ১৬″ ) হইতে কাফাই(Back Neck, ৩″ ) বাদ দিয়া লইবে।

বোতাম টাক হইতে ১০ অবধি চিত্রানুযায়ী অঙ্কন কর।

৭ হইতে ১২, ৩/৪ ইঞ্চি দূরে।

চিত্রমত ১২ হইতে ১১ এবং ১০ হইতে ৪ অবধি অঙ্কন করিয়া চিত্রটি শেষ কর।

## দাবাট—Inlays

সামনাপাতে শুধু দাওনে (Bottom) এক ইঞ্চি দাবাট রাখিতে হয় এবং পিছন পাতের পাশে ( Side Seam ) ও দাওনে (Bottom) ১ ইঞ্চি; ১/২ ইঞ্চি পরিমাণ কাফাইতে (Back Neck) এবং ৩/৪ ইঞ্চি পরিমাণ কাঁধে (Back shoulder) দাবাট রাখিতে হয়।

## তিরবিন বা যোগাড়—Trimmings

পশমের কাপড়ের জন্য ১/৬ গজ ইটালিয়ান কাপড় (Italian cloth) পিঠের জন্য ৩/৪ গজ ধারিদার লাইনিং (Striped Lining) ; ১/২ গজ বকরম (Buckram) অথবা ঐ জাতীয় জিনিষ ; ১/৪ গজ লিনেন (linen), ৬টা ছোট বোতাম (৫টা সামনের এবং ষ্ট্রাপের জন্য ১টা ), বকলস (Buckles) একটা ; টেপ (stay tape) সুতা, কাটিম ; সিল্ক

টুইল ইত্যাদি দরকার হয়। সূতী কাপড়ের জন্য ১¼ গজ সিল্ক টুইল অথবা লংক্লথ, ৬টা বোতাম, ১টা বকলস, ১টা টেপ ( Stay tape ) সূতা, কাটিম ইত্যাদি দরকার হয়। *

# কোট ( Coat )

কোট ( coat ) আমাদের দেশে আজকাল প্রায় সকলেই ব্যবহার করিয়া থাকেন। স্কুলে, কলেজে, আফিসে, সমাজে ইত্যাদি যে কোন স্থানে যাইতে হইলেই আজকাল কোটের দরকার হয়।

সাধারণতঃ কোটের ৭টী মাপ লইতে হয়।

১। ছাতি ( Chest )—বুকের চারিদিকের মাপ, কিন্তু ফিতাটী যাহাতে বগলের ঠিক নীচ দিয়া যায় সে বিষয়ে বিশেষ লক্ষ্য রাখিতে হইবে ( ৩৪ পৃষ্ঠা দেখ )।

২। কোমর ( Waist ):—কোমরের চতুর্দ্দিকের মাপ, কিন্তু সবচেয়ে সরু জায়গাটীর ( ছাতির মাপ যেরূপ আয়াসের সঙ্গে লওয়া হইয়াছে ঠিক সেইরূপ আয়াসের সহিত কোমরের মাপ লইতে হইবে )।

* আরও নানা প্রকারের ওয়েষ্ট কোট ( Vest ) শিখিতে হইলে লেখকের "Prctical Guide to Cutters," Part I দেখুন।

৩। সেস্ত ( Natural waist ) :—ঘাড়ের শলা ( Nape of the Neck ) হইতে কোমরের সরু অংশ অবধি অর্থাৎ যে স্থান হইতে কোমরের মাপ লওয়া হইয়াছে (১নং চিত্র)।




২নং চিত্র

১নং চিত্র

৪। লম্বা ( Length ) :—ঘাড়ের শলা ( Nape of the Neck ) হইতে সীটের ( Seat ) ঠিক নীচে অথবা পেছন খোলা হইলে সীটের প্রায় ৪″ অথবা ৪½″ নীচে অবধি লইতে হয়।

৫। পিঠ ( Across-Back ) :—পিঠের চওড়ার অর্দ্ধেক অথবা মেরুদণ্ড হইতে কাঁধের নীচ অবধি ( ১নং চিত্র )।

৬। কনুই ও আস্তিন (Elbow and Cuff) : - ১নং চিত্রমত গ্রাহকের হাত উঠাইয়া কনুই বাঁকা করিতে হইবে এবং পিঠের মাপের ঐ ফিতা কনুই ও আস্তিন যতটা হয় ততটা অবধি লইতে হইবে।

৭। কেওয়ারী ( Across-chest ) ঃ—সামনের বুকের চওড়ার অর্দ্ধেক অর্থাৎ বগলের মুখের এক কিনারা হইতে অন্য বগলের কিনারা অবধি যাহা হইবে তাহার অর্দ্ধেক ( ২নং চিত্র )।

মাপ ঃ—

ছাতি – ৩৬"; কোমর—৩২"; সেস্ত—১৬½"; লম্বা—২৯"; পিঠ —৭"; কনুই—১৯½"; আস্তিন ৩১"; কেওয়ারী—৮"।

স্কেল, মোহরা ও কেওয়ারীর মাপ যেখানে উল্লেখ করা না থাকে সেখানে নিম্নলিখিত নিয়মটী বিশেষভাবে জানিয়া রাখিতে হইবে।

স্কেল = ছাতির এক তৃতীয়াংশ + ৬ = ১২" + ৬" = ১৮"।

মোহরার গভীরতা = স্কেলের অর্দ্ধেক = ৯"।

কেওয়ারী = স্কেলের অর্দ্ধেক – ১" = ৯" – ১" = ৮"।

## পিছন পাত—Back Part

**ক** হইতে সমকোণ টান ( ১নং চিত্র )।

**ক** হইতে **খ** মোহরার গভীরতার ( Depth of the Scye ) মাপ (৯")। **ক** হইতে **গ** সেস্তর মাপ (১৬½")। **ক** হইতে **ঘ** লম্বার মাপ। **ক** হইতে **ঙ**, **ক খ** এর তিন ভাগের এক ভাগ ( ⅓ **ক খ** অর্থাৎ ৩" )।

**ঙ** হইতে **চ**; **চ** হইতে **ছ** এবং **ছ** হইতে **খ** প্রত্যেকেই **ঙ খ** এর তিন ভাগের এক ভাগ ( ⅓ **ঙখ** অর্থাৎ ২" )। **ক ঘ** লাইনের উপর **খ**, **গ**, **ঘ**, **ঙ**, **চ** এবং **ছ** হইতে সমকোণ টান।

**গ** হইতে **জ** ¾ ইঞ্চি দূরে (২নং চিত্র)। **ঘ** হইতে **ঝ** ½ ইঞ্চি দূরে।

**জ** হইতে **ঝ** যোগ কর এবং **ক** হইতে **জ** অবধি চিত্রমত অঙ্কন কর।

**ক জ ঝ** রেখাকে পিঠের দরজ ( Back seam ) কহে। পিঠের দরজ হইতে **ঞ** পিঠের মাপ ( ৭" ) হইতে ১/৪ ইঞ্চি বেশী ( ৭"+১/৪" =৭১/৪")। **ঞ** এর উপরে এবং নীচে সমকোণ ( Right angle ) টান।




**ট** হইতে **ঠ**, ৩/৮ ইঞ্চি দূরে। **ঞ** এর লাইন হইতে **ঢ**, ১/৮" ইঞ্চি দূরে। **ঠ** হইতে **ঞ**র মধ্য দিয়া **ঢ** অবধি চিত্রমত অঙ্কন কর।

**ক** হইতে **ড** স্কেলের ছয় ভাগের এক ভাগ ( ১/৬ স্কেল অর্থাৎ ৩" )।

**ড** হইতে **ণ**, ৩/৪" উপরে। **ণ** হইতে **ক** এবং **ণ** হইতে **ঠ** অবধি চিত্রমত অঙ্কন কর।

**দ** হইতে **ধ,** ১ ইঞ্চি দূরে।

**ট** হইতে ¾ ইঞ্চি দূরে একটি বিন্দু লইয়া **ধ** এর মধ্য দিয়া **থ** অবধি চিত্র দৃষ্টে অঙ্কণ কর।




সাধারণতঃ তিন প্রকার পিঠ দেখিতে পাওয়া যায়।

**২নং চিত্র** :—পিছন বন্ধ কিন্তু পিঠে সেলাই হইবে।

**৩নং চিত্র** :—পিছন বন্ধ কিন্তু পিঠে সেলাই হইবে না অর্থাৎ

এক কাপড়ের হইবে। **ক** হইতে **ঞ**এর মধ্য দিয়া পিঠের দরজের রেখাটি দাওন অবধি সোজা অঙ্কন কর। অন্যান্য সমস্ত পূর্ব্বের ন্যায় হইবে। পিঠটা প্রথমে কাগজে কাটিয়া পরে কাপড় কাটীতে হয়।

**৪নং চিত্র**ঃ—পিছন খোলা কিন্তু পিঠে খোলার উপর অবধি সেলাই হইবে। সাধারণতঃ পিঠ ১০ ইঞ্চি অবধি খোলা থাকে। **ক** হইতে **ঞ** অবধি সেপ করিয়া **ঞ** হইতে **ঘ** অবধি সোজা যোগ করিতে হইবে।

## সামনা পাত—Front Part

২নং চিত্র অনুরূপ পিঠ (Back Part) অঙ্কন কর এবং ৫নং চিত্র অনুযায়ী স্থাপন করিয়া সামনা পাত আঁকিতে আরম্ভ কর। **ন** হইতে **১** (front part) অবধি ছাতির অর্দ্ধেক হইতে ২½" বেশী ( ½ ছাতি+২½" অর্থাৎ ২০½" )। **১** হইতে সমকোণ টান এবং পিঠের সহিত মিলিত করিয়া কোমর ও দাওনের রেখাগুলি **১,৭** রেখা হইতে টান। **১** হইতে **২** অবধি কেওয়ারীর (across-chest) মাপ (৮" । যদি কেওয়ারীর (Across chest ) মাপ না লওয়া হইয়া থাকে তবে পূর্ব্বোল্লিখিত উপায়ে করিতে হইবে।

**২** হইতে **৩** কাফাই ( Back Neck ) এর মাপ হইতে ¼ ইঞ্চি বেশী ( ৩¼" )।

**৩** হইতে উপরের দিকে সমকোণ টান।

**৩** হইতে **৪** অবধি মোহরার গভীরতার (Depth of Scye) মাপের সমান ( **ক** হইতে **খ** অবধি অর্থাৎ ৯" )। **৪** হইতে **ঠ** অবধি যোগ কর।

**৪** হইতে **৫** পর্য্যন্ত পিঠের কাঁধ ( Back shoulder ) হইতে ১/৪" ছোট হইবে অর্থাৎ **ণ ঠ** হইতে ১/৪" ছোট হইবে।

**২** হইতে **৬** অবধি ১১/২" খাড়া ( Square ) লাইন টান। **৬** হইতে **৫** অবধি যোগ কর। কাঁধ ও সামনার মোহ্‌রা চিত্রমত অঙ্কন কর।




৫নং চিত্র

**জ** হইতে **ভ** এবং **৭** হইতে **৮** অবধি কোমরের অর্দ্ধেক হইতে ২১/২" বেশী (১৬"+২১/২"=১৮১/২")। **৮** হইতে **৯** অবধি খানিকটা বেশী

লওয়া হইয়াছে, উহা সাধারণতঃ ¾ ইঞ্চি হইতে ১¼ ইঞ্চি অবধি হয়। এখানে ¾ ইঞ্চি দেওয়া হইয়াছে। **৯** হইতে **১০** অবধি ৬ ইঞ্চি এবং **১০** হইতে **১১** অবধি ১¼ ইঞ্চি। **৯,১১** রেখার সহিত **৯, ১২** রেখার সমকোণ টান এবং সামনের পাশের দরজের মাথা পিঠের পাশের দরজ হইতে ¼″ সরাইয়া **৯**এর মধ্য দিয়া **১২** অবধি চিত্র মত ( side seam ) অঙ্কন কর।

**৭, ১** রেখা হইতে ১½″ বোতাম টাঁকের জন্য ( Button stand ) বেশী লও এবং রেখা টান।

বোতাম টাক ( Button stand ) রেখার উপর **১৩** বিন্দু খোলার ( Opening ) পরিমাণ বুঝাইতেছে।

**৪** হইতে **১৪** এক ইঞ্চি দূরে। **১৪** হইতে **১৩** অবধি রেখা টান। **৪** হইতে **২** অবধি যোগ কর এবং **৪** হইতে **১৫** অবধি ২ ইঞ্চি পরিমাণ লও। **৪, ১৫** রেখার সহিত **১৫, ১৬** রেখার সমকোণ টান।

**১৬** হইতে **১৭**, ২½″ দূরে। **১৩** হইতে **১৭** অবধি চিত্রমত অঙ্কন কর।

এখন **৮** হইতে **৯** অবধি যাহা বেশী লওয়া হইয়াছিল উহা **১৮, ১৯** টেকিন ( Fish ) দ্বারা কোমরে ততটা লওয়া হইয়াছে। টেকিনের লম্বা সাধারণতঃ ১২″ হয়।

সামনের পাত দাওন রেখা হইতে ¾″ নামাইয়া দাও এবং বোতাম টাকের সহিত চিত্র মত অঙ্কন করিয়া শেষ কর।

পকেটের স্থান ঠিক করিতে হইলে **২** হইতে **৩** এর দিকে ১″ সরাইয়া **প** বিন্দু লও এবং **প** হইতে সমকোণ টান। **প** হইতে **ফ** ১২″ অথবা আস্তিনের ছোটবড় হিসাবে **প** হইতে **ফ** কম বেশী হইতে

পারে। **ফ** বিন্দু পকেটের মধ্যস্থল বুঝাইতেছে। পকেটের মুখ সাধারণতঃ ছয় ইঞ্চি চওড়া হয়।

**১** হইতে **ব** তিন ইঞ্চি নীচে। **২** হইতে **ব** অবধি যোগ কর এবং চিত্রমত ৪ ইঞ্চি বুক পকেটের মুখের চওড়া করিয়া চিহ্নিত কর।

**ভ** বিন্দু আস্তিনের সামনের দরজ লাগাইবার স্থান। এবং **ঞ** বিন্দু পিছনের দরজ লাগাইবার স্থল।

## আস্তিন—Sleeve

**সামনা পাত (Front Part)—ক** হইতে সমকোণ টান।

**ক** হইতে **খ** স্কেলের এক-চতুর্থাংশ হইতে $\frac{৩}{৪}$ ইঞ্চি কম ( $\frac{১}{৪}$ স্কেল $-\frac{৩}{৪}'' = ৩\frac{৩}{৪}''$ )।

**ক** হইতে **গ** ছাতির এক-চতুর্থাংশ (৯") অথবা স্কেলের অর্দ্ধেক অথবা **ভ** হইতে ৫ এবং **ঠ** হইতে **ঞ** ( ৫নং চিত্র ) অবধি। **ক** হইতে **ঘ, কগ**এর অর্দ্ধেক।

**ঘ** বিন্দুর খাড়া ১$\frac{১}{৪}$" উপরে **ঙ** বিন্দু।

**ঙখ** এবং **ঙগ** যোগ কর এবং চিত্রমত **খ** হইতে **ঙ** বিন্দু দিয়া **গ** অবধি অঙ্কন কর। পিঠের মাপ অর্থাৎ ৭$\frac{১}{৪}$ ইঞ্চি **গ** বিন্দুর উপরে রাখ এবং ডান হাত দিয়া উহা **গ** বিন্দুতে চাপিয়া ধরিয়া বাঁ হাত দিয়া ফিতাটা কনুই হইতে কফ (Elbow and cuff) অবধি লইয়া যাও। **চ** ও **ছ** কনুই ও কফের স্থান বুঝাইতেছে। **চ** ও **ছ** হইতে **ক জ** লাইনের উপর সমকোণ টান।

**ঝ** বিন্দু **ক জ** লাইন হইতে ১ ইঞ্চি দূরে এবং **চ** বিন্দু **ক জ** লাইন হইতে ছাতির এক চতুর্থাংশ (৯") দূরে। **জ** হইতে **ঞ** এক ইঞ্চি উপরে এবং **ছ** হইতে **ঞ** ছাতির ছয় ভাগের এক ভাগ হইতে $\frac{১}{২}$ ইঞ্চি বেশী

(৬½")। **ছ** হইতে **ঞ** যোগ কর এবং **খ** হইতে **ঝ**এর মধ্য দিয়া **ঞ** অবধি চিত্রমত অঙ্কন কর এবং আস্তিনের সামনাপাত শেষ কর।



**তালি পাত (Under Part)**—ফিতাটি **চ**তে ধরিয়া **গ** হইতে ১ অবধি ব্যাসার্দ্ধ টান।

**খ** হইতে ১ অবধি **ভ** হইতে **ঞ** এর সমান (৫নং চিত্র) অথবা **ক গ** হইতে এক ইঞ্চি কম (৮")। **খ** হইতে ১ এবং ১ হইতে **চ** অবধি চিত্রমত অঙ্কন কর। অন্যান্য দিক সামনা পাতের মত হইবে। *

* অন্যান্য প্রকারের কোট কাটা শিখিতে হইলে লেখকের "Practical Guide to Cutters" Part I. দেখুন।

## দাবাট—Inlays

৮নং, ৯নং, ১০নং, এবং ১১নং চিত্রে কোট কাটিবার সময় কোথায় কতখানি দাবাট (inlay) রাখিতে হয় দেখান হইয়াছে।

৮নং চিত্র ঃ—পিছন ভাগ (Back Part)—কাফাইতে ½"; ঘাড় (Nape of the Neck to Bottom) হইতে তলদেশ পর্য্যন্ত ¾" এবং দাওনে ( Bottom ) ১" হইতে ১½" পর্য্যন্ত রাখা যায়।

৯নং চিত্র ঃ—সামনা ভাগ ( Front Part )—পাশের দরজের ( Side Seam ) মাথা হইতে তলদেশ পর্য্যন্ত ১" হইতে ১¼"; দাওনে ১" হইতে ১½" পর্য্যন্ত, সামনে ½" যখন কাঁচা ( Ready for trial ) থাকে কিন্তু তৈয়ারীর ( Finish ) সময় ঐ ½" কাটিয়া দিতে হয় এবং কাঁধে ( Shoulder ) ¾" থাকে কিন্তু বগলে ও গলার দিকে ক্রমশঃ চিত্রমত মিলাইয়া দিতে হয়।

১০ নং চিত্র—আস্তিনের সামনা ভাগ ( Front sleeve )—সামনা পাতের মহুরীতে ( bottom ) কেবল ২" হইতে ২½" মুড়িয়া দিবার জন্য বেশী রাখা হয়।

১১নং চিত্র—আস্তিনের তালিপাত (Under Part)—মহুরীতে ২" হইতে ২½" মুড়িবার জন্য কাপড় রাখা হয়; পাশের দরজের উপর হইতে নীচ পর্য্যন্ত ¾" এবং তালি পাতের মাথায় ½" রাখিয়া ক্রমে মিলাইয়া দিতে হয়। ঠাণ্ডা কাপড় এক পাল্টা সেলাই হয় সেইজন্য কেবল ঠাণ্ডা কাপড়েই ভিতরের দরজে ( Inside seam ) ⅜" রাখা হয়।

## যোগাড় বা তিরবিণ ( Trimmings )

¾ গজ অথবা ১ গজ ইটালিয়ান কাপড় ( Italian Cloth ) কোটের লম্বা বুঝিয়া ; ¾ গজ আস্তিনের কাপড়; পকেটের জন্য


৮ নং চিত্র


৯ নং চিত্র


১০ নং চিত্র


১১ নং চিত্র

½ গজ সাইলেসিয়া ( Silesia ) ; ¼ গজ লিনেন ( Linen ) ; ⅛ গজ বকরম (Buckram) ; টেপ (Stay Tape) এবং বোতাম কোটের ষ্টাইল ( Style ) মত লওয়া হয়।

সূতী কাপড়ে—⅛ গজ পাতলা ড্রিল অথবা মোটা লংক্লথ এবং বোতাম, কাটিম, গুলি, টেপ ইত্যাদি দরকার হয়।

# গলাবন্ধ কোট

## ( Cape Collar Coat )।

এই কোটগুলি আজকাল সাধারণতঃ একটু বয়স্থ লোকই ব্যবহার করিয়া থাকেন।

মাপ :—

ছাতি—৩৬" ; কোমর—৩২" ; সেস্ত—১৬½" ; লম্বা—৩১" ; পিঠ—৭" ; কনুই—১৯" ; আস্তিন—৩১" ; কেওয়ারী—৮" ; গলা—১৫" ; স্কেল—১৮"।

## পিঠ ( Back Part )

**ক** হইতে সমকোণ টান।

**ক** হইতে **খ** মোহরার গভীরতার মাপ (Depth of Scye, ৯")।

**ক** হইতে **গ** সেস্তর ( Natural Waist ) মাপ ( ১৬½" )।

**ক** হইতে **ঘ** লম্বার ( ৩১" ) মাপ।

**ক** হইতে **ঙ** ; **ক খ** এর দূরত্বের এক তৃতীয়াংশ ( ⅓ **কখ**=৩" )।

**ঙ** হইতে **চ**, **চ** হইতে **ছ** এবং **ছ** হইতে **খ** প্রত্যেকেই **ঙ খ** এর তিন ভাগের এক ভাগ ( ১/৩ **ঙ খ** = ২″ )।




**কঘ** লাইনের উপর **খ, গ, ঘ, ঙ, চ** এবং **ছ** হইতে সমকোণ টান। **গ** হইতে **জ** ১/২ ইঞ্চি দূরে।

**ক** হইতে **জ** অবধি শেপ কর এবং **জ** হইতে **ঘ** অবধি সোজা যোগ কর।

**ক জ ঘ** রেখাকে পিঠের দরজ কহে। পিঠের দরজ হইতে **ঝ**, পিঠের (Across Back) মাপ হইতে ১/৪" বেশী ( ৭" + ১/৪" = ৭ ১/৪")। **ঝ** এর উপরে এবং নীচে সমকোণ টান।

**ঞ** হইতে **ট**, ৩/৮ ইঞ্চি এবং **ঞ ঝ** রেখা হইতে **ঠ**, ১/৮ ইঞ্চি দূরে। **ট** হইতে **ঝ** এর মধ্য দিয়া **ঠ** অবধি শেপ কর।

**ক** হইতে **ঢ** স্কেলের ছয় ভাগের এক ভাগ হইতে ১/৪" **কম** ( ১/৬ স্কেল − ১/৪" = ২ ৩/৪" )।

**ঢ** হইতে **ড**, ৩/৪ ইঞ্চি উপরে। **ড** হইতে **ক** এবং **ড** হইতে **ট** অবধি চিত্র মত অঙ্কন কর।

**ত** বিন্দু **ঞ ণ** রেখা হইতে এক ইঞ্চি দূরে কোমরের রেখার উপরে।

**ঠ** হইতে ১/৪ ইঞ্চি দূরে একটী বিন্দু লইয়া **ত** এর মধ্য দিয়া **ণ** অবধি চিত্রমত শেপ কর।

**ঘ** হইতে **থ** সাধারণতঃ ১০ ইঞ্চি খোলা হয়।

## সামনা পাত ( **Front Part** )

**১** হইতে **২** ছাতির অর্দ্ধেক হইতে ২১/২ ইঞ্চি বেশী ( ১/২ ছাতি + ২ ১/২" = ২০ ১/২")।

**২** হইতে **৩**, কেওয়ারীর ( Across Chest ) মাপ (৮")।

**৩** হইতে **৪**, কাফাই (Back Neck, **ক** হইতে **ঢ**) এর মাপ হইতে ১/২ ইঞ্চি বেশী ( ২ ৩/৪" + ১/২" = ৩ ১/৪" )।

**৪** হইতে উপরের দিকে সমকোণ টান।

**৪** হইতে **৫** ; **ক খ** এর $\frac{১}{৪}$ ইঞ্চি বেশী (৯″ + $\frac{১}{৪}$″ = ৯$\frac{১}{৪}$″)।

**৫** হইতে **ট** অবধি যোগ কর।

**৫** হইতে **৬**, **ড ট**এর দূরত্ব হইতে $\frac{১}{৪}$ ইঞ্চি কম। **৩** হইতে **৭** সোজা ১$\frac{১}{৪}$″ উপরে। **৬** হইতে **৭**এর মধ্য দিয়া **৮** অবধি মোহরার (Scye) শেপ কর। **২** হইতে সমকোণ টান যাহাতে দাওনের (Bottom) রেখার সহিত **৯** এ মিলিত হয়।

**২, ৯** রেখাটি কোমরের রেখার সহিত **১০**এ মিলিত হইয়াছে। **জ** হইতে **ত** এবং **১০** হইতে **১১** এর দূরত্ব যোগ করিলে কোমরের অর্দ্ধেক হইতে ২$\frac{১}{২}$″ বেশী হয় ($\frac{১}{২}$ কোমর + ২$\frac{১}{২}$″ = ১৮$\frac{১}{২}$″)।

**১১** হইতে **১২**, $\frac{৩}{৪}$ ইঞ্চি অথবা রুচিমত টেকিনএর (Fish) জন্য বেশী লওয়া হইয়াছে। টেকিনটা শুধু কোটের কোমরের শেপ সুন্দর দেখাইবার জন্য দেওয়া হইয়া থাকে।

**১২** হইতে **১৩**, ৬ ইঞ্চি লও এবং **১৩** হইতে **১৪**, ১$\frac{১}{২}$ ইঞ্চি নামাইয়া দিয়া **১৪** এর সহিত **১২** সমকোণ টান। ঐ রেখাটি দাওনের রেখার সহিত **১৫** তে মিলিত হইয়াছে।

**৮** হইতে $\frac{১}{৪}$ ইঞ্চি দূরে দিয়া **১২**র মধ্য দিয়া **১৫** অবধি সামনা পাতের পাশের দরজটা (Side Seam) চিত্রমত অঙ্কন কর।

**৫** হইতে **১৬**, কাফাইয়ের (**ক** হইতে **চ**) মাপ হইতে $\frac{১}{৪}$ ইঞ্চি বেশী (২$\frac{৩}{৪}$″ + $\frac{১}{৪}$″ = ৩″)।

**১৬** হইতে **১৭** ঐ এক মাপ। **৫** হইতে **১৭** এবং **২** হইতে **১৭** শেপ কর (সর্ব্বদা মনে রাখিতে হইবে যে **ক** হইতে **ড** এবং **৫** হইতে **১৭** যোগ করিলে যেন গলার অর্দ্ধেক হইতে $\frac{১}{৪}$ ইঞ্চি বেশী হয়)।

**১৭, ২** রেখা হইতে বোতাম রেখা (Button Stand) ১$\frac{১}{৪}$″ দূরে। বোতাম ঘর (Button-hole Stand) **১৭, ২** রেখা হইতে $\frac{৩}{৪}$

ইঞ্চি দূরে এবং **২** হইতে লাইনটী ক্রমে বোতাম টাক (Button-Stand) লাইনের সহিত দাওনের দিকে মিলিত হইয়াছে। সামনা পাত ( Front Part ) ৩/৪ ইঞ্চি নামাইয়া দিয়া বোতাম টাকের সহিত চিত্রমত অঙ্কন করিয়া শেষ কর।

**১১** হইতে **১২** যতটা বেশী রাখা হইয়াছে টেকিনটি কোমরে অতটা ( ৩/৪″ ) চওড়া রাখিয়া চিত্রমত **১৮** হইতে **১৯** অবধি অঙ্কন কর। টেকিনটি সাধারণতঃ ১১১/২ ইঞ্চি হইতে ১২ ইঞ্চি লম্বা হয়।

নীচের পকেটের মুখ ৬ ইঞ্চি এবং পকেটের দাওনের চাওড়া ৭ ইঞ্চি হয়; ছাতি পকেটের মুখ সাধারণতঃ ৪১/২ ইঞ্চি, বোতাম টাকের দিক ৪১/২ ইঞ্চি, পাশের দরজের দিক ৫ ইঞ্চি এবং নীচে ৪১/২ ইঞ্চি অথবা রুচিমত করিয়া চিত্রমত বসাইবে।

## কলার ( Collar )

**ক** হইতে **খ** গলার মাপের অর্দ্ধেক হইতে ১/৪ ইঞ্চি বেশী। **খ** হইতে **গ** এক ইঞ্চি উপরে। **ক** হইতে **ঘ**, ১১/৪″ উপরে এবং **গ** হইতে **ঙ**, ১/২″ উপরে এবং **ঘ** হইতে **ঙ** অবধি চিত্রমত শেপ কর।

**ঘ** হইতে **চ**, ১৩/৪ ইঞ্চি এবং **ঙ** হইতে **ছ**, ২″ বা ২১/৪″ অথবা রুচিমত উপরে। **চ** হইতে **জ**, ১/৪ ইঞ্চি দূরে। **ঘ** হইতে **জ** এবং **জ** হইতে **ছ**এর মধ্য দিয়া **ঙ** অবধি চিত্রমত শেপ করিয়া কলার শেষ কর।

আস্তিন পূর্ব্বের ন্যায় হইবে। অনেকে কলার ছাড়াও এই কোট ব্যবহার করেন, ঐ কোট গুলিকে গেরদা গলা কোট বলে। আজকাল এই গেরদা গলা কোট গরমকালে অনেকেই ব্যবহার করিয়া থাকেন।

# রাত কোট

## Sleeping Coat

এই কোটগুলি রাত্রে শুইবার সময় অথবা বাড়ীতে থাকার সময়ে ব্যবহৃত হয়। বাহিরে সাধারণতঃ এই কোট ব্যবহৃত হয় না।

মাপ ঃ—

ছাতি—৩৬"; সেস্ত—১৬½"; লম্বা—২৯"; পিট—৭" কনুই—১৯"; কফ—৩১"; কেওয়ারী—৮"; গলা—১৫॥"।

স্কেল—১৮"।

## পিছন পাত—Back Part.

**ক** হইতে সমকোণ টান।

**ক** হইতে **খ,** মোহরার গভীরতা ( Depth of Scye—৯")।

**ক** হইতে **ঘ,** সেস্তর ( Natural Waist ) মাপ (১৬½")।

**ক** হইতে **গ,** লম্বার মাপ (২৯")।

**ক** হইতে **ঙ,** বগলের গভীরতার ( **ক খ** ) এক তৃতীয়াংশের ¼ ইঞ্চি কম ( $\frac{১}{৩}$ × ৯" − ¼" = ২¾" )। **ক** হইতে **চ,** ৫¼ ইঞ্চি।

**চ** হইতে **ছ** পিঠের মাপ হইতে ¼ ইঞ্চি বেশী।

**ছ** হইতে উপরে ও নীচে সমকোণ টান।

এই লাইন হইতে **জ,** ½ ইঞ্চি দূরে।

**ক** হইতে **ঝ** স্কেলের ছয় ভাগের এক ভাগ হইতে ¼ ইঞ্চি কম ( $\frac{১}{৬}$ স্কেল − ¼" = ২¾" )।

**ঝ** হইতে **ঞ**, ৩/৪ ইঞ্চি উপরে।

**ঞ** হইতে **জ** যোগ কর এবং কাঁধ চিত্রমত অঙ্কন কর।




**খ** হইতে **ট** ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি বেশী। এখন **ট** হইতে **খট** রেখার সহিত নীচের দিকে সমকোণ টান। এই রেখা দাওনের ( Bottom ) সহিত **ঠ**তে মিলিত হইয়াছে। **জ** হইতে **ছ** এর মধ্য দিয়া **ট** অবধি চিত্রানুযায়ী মোহরার শেপ কর।

## সামনা পাত—Front Part

খ হইতে ১, ছাতির অর্দ্ধেক হইতে ২½ ইঞ্চি বেশী ( ১৮"+২½"= ২০½" )।

১ হইতে ২ কেওয়ারীর ( Across Chest ) মাপ (৮")।

২ হইতে ৩ কাফাইয়ের মাপ (কঝ) হইতে ½ ইঞ্চি বেশী।

৩ হইতে ছাতির লাইনের সহিত সমকোণ টান।

৩ হইতে ৪ এর দূরত্ব মোহরার গভীরতার ( ক হইতে খ ) সহিত ¼ ইঞ্চি যোগ করিলে পাওয়া যাইবে (৯"+ ¼"=৯¼")।

৪ হইতে জ অবধি যোগ কর।

৪ হইতে ৫, এওজ হইতে ¼ ইঞ্চি কম।

২ হইতে ৬, খাড়া ১¼ ইঞ্চি উপরে ।

৫ হইতে ৬ যোগ কর এবং ৪ হইতে ৫ ও ৫ হইতে ৬ এর মধ্য দিয়া ট অবধি চিত্রানুরূপ কাঁধ ও মোহরার শেপ কর।

৪ হইতে ৭, কাফাইএর ( ক হইতে ঝ ) মাপ হইতে ¼ ইঞ্চি বেশী। ১ হইতে ৭ অবধি শেপ কর।

৭ হইতে ৮, ৪ হইতে ৭ এর সমান। ৪ হইতে ৮ অবধি শেপ কর ( সব সময়ে মনে রাখিতে হইবে যে, ক হইতে ঝ এবং ৪ হইতে ৮ মাপিয়া যোগ করিলে যেন গলার মাপের অর্দ্ধেক হয় )।

১ হইতে ছাতির লাইনের সহিত নীচের দিকে দাওন অবধি সমকোণ টান।

৯ হইতে ১০, ১¼ ইঞ্চি দূরে।

ট হইতে ১০ এর মধ্য দিয়া ১১ অবধি ( দাওন ) রেখা টান।

বোতাম টাঁক ( Button-Stand ) ৮, ১২ রেখা হইতে ১½ ইঞ্চি দূরে।

বোতাম ঘর ( Button-hole-Stand ) ৮, ১২ লাইন হইতে ¾ ইঞ্চি দূরে এবং এই লাইনটী ক্রমে ক্রমে বোতাম টাঁক লাইনের সহিত দাওনের দিকে মিলিত হইয়াছে। সামনের পাত ¾ ইঞ্চি নামাইয়া দিয়া ১১ হইতে সামনের দিকে চিত্রমত অঙ্কন কর।

আস্তিন ৪৮ পৃঃ বর্ণিত আস্তিনের মত হইবে। এই সমস্ত কোটে অনেকে সামনের বোতাম ও বোতাম ঘরের সহিত এবং আস্তিনের মহুরীতে ফিতা ( Tape ) ব্যবহার করিয়া থাকে।

# চেষ্টার ফিল্ড

## ( Chesterfield )

চেষ্টার ফিল্ড সাধারণতঃ কোটের উপরে ব্যবহার করিয়া থাকে। সেইজন্য মাপ কোটের উপর লইতে হয় নতুবা ছাতি ও কোমরের মাপ এক ইঞ্চি বেশী লইতে হয় ( যদি ওয়েষ্ট কোটের উপর মাপ লওয়া হইয়া থাকে )।

মোহরার ঘের, আস্তিনের কনুই ও মুখের চওড়া এবং লম্বা, কাটিবার সময় কোটের মাপ হইতে কিছু বড় রাখিতে হইবে যাহাতে নীচের কোটের আস্তিনটি ঠিক ঢাকিয়া রাখিতে পারে। আসল মাপ হইতে পিঠের

মাপ $\frac{১}{৪}$ ইঞ্চি এবং সেস্ত $\frac{৩}{৪}$ ইঞ্চি বড় রাখিতে হইবে। লম্বা সাধারণতঃ হাঁটুর এক ইঞ্চি নীচে অবধি রাখিতে হয় অথবা খরিদ্দরের ইচ্ছামত।

মাপ ঃ—

ছাতি—৩৬″ ; কোমর—৩২″ ; সেস্ত—১৭″ ; লম্বা—৪২″ ; পিঠ—৭″ ; কনুই—২০″ ; কফ—৩১″ ; কেওয়ারী—৮″। স্কেল—১৮″।

## পিছন পাত—Back Part

**ক** হইতে সমকোণ ( Right Angle ) টান।

**ক** হইতে **খ** মোহরার গভীরতা (Depth of Scye) হইতে $\frac{১}{৪}$″ ($৯\frac{১}{৪}$″) বেশী।

**ক** হইতে **গ** সেস্তর মাপ হইতে $\frac{৩}{৪}$″ বেশী ( $১৭\frac{৩}{৪}$″ )।

**ক** হইতে **ঘ** লম্বার মাপ ( ৪২″ )।

**ক** হইতে **ঙ**, **কখ** এর তিন ভাগের এক ভাগ হইতে $\frac{১}{৪}$ ইঞ্চি কম।

**ঙ** হইতে **চ**, $২\frac{১}{২}$ ইঞ্চি দূরে। **গ** হইতে **ছ**, $\frac{১}{২}$ ইঞ্চি দূরে।

**ক** হইতে **ছ** এবং **ছ** হইতে **ঘ** অবধি চিত্রমত শেপ কর। এই রেখাটীকে পিঠের দরজ কহে। পিঠের দরজ হইতে **জ** পিঠের মাপ ( Across Back ) হইতে $\frac{১}{২}$ ইঞ্চি ( $\frac{১}{৪}$″ সেলাই এবং $\frac{১}{৪}$″ নীচের জামার উপর ফিট্ করিবার জন্য ) বেশী লওয়া হইয়াছে ( ৭″ + $\frac{১}{২}$″ = $৭\frac{১}{২}$″ )।

**জ** এর উপরে ও নীচে সমকোণ টান। এই লাইন হইতে **ঝ**, $\frac{৩}{৪}$ ইঞ্চি দূরে।

**ক** হইতে **ঞ** স্কেলের ছয় ভাগের এক ভাগ হইতে $\frac{১}{৪}$ ইঞ্চি বেশী ( ৩″ + $\frac{১}{৪}$″ = $৩\frac{১}{৪}$″ )।

**ঞ** হইতে **ট** এক হঞ্চি উপরে। **ক** হইতে $\frac{1}{8}$ ইঞ্চি উপরে উঠাইয়া **ট**এর সহিত চিত্রমত অঙ্কন কর। **ট** হইতে **ঝ** অবধি চিত্রমত শেপ কর।

**ঠ** হইতে **ঢ**, এক ইঞ্চি দূরে।

**ছ** হইতে **ড** স্কেলের তিন ভাগের এক ভাগ হইতে $\frac{1}{2}$ ইঞ্চি বেশী ( ৬"+$\frac{1}{2}$"=৬$\frac{1}{2}$" )।

**ঢ** হইতে **ণ**, ১$\frac{1}{2}$ ইঞ্চি উপরে। **ঝ** হইতে **জ**এর মধ্য দিয়া **ণ** অবধি এবং **ণ** হইতে **ঢ** এর মধ্য দিয়া **ড** অবধি শেপ কর।

**ছ** হইতে **ত**, $\frac{1}{2}$ ইঞ্চি নীচে। এখন **তড** লাইনের সহিত সমকোণ টানিয়া দাওনের সহিত **থ**'তে মিলাইয়া দাও।

**ঘ** হইতে **দ** পিঠের খোলা ; সাধারণতঃ ১৫$\frac{1}{2}$ ইঞ্চি হয়।

## সামনা পাত—Front Part

**১** হইতে **২** ছাতির অর্দ্ধেক হইতে ৩$\frac{1}{2}$ ইঞ্চি বেশী ( $\frac{1}{2}$ ছাতি+৩$\frac{1}{2}$"=২১$\frac{1}{2}$" )।

**২** হইতে **৩**, কেওয়ারীর ( Across Chest ) মাপ হইতে $\frac{1}{2}$ ইঞ্চি বেশী। **৩** হইতে **৪** কাফাই এর ( **ক** হইতে **ঞ** ) মাপ।

**৪** হইতে সমকোণ টান, **৪** হইতে **৫** মোহরার গভীরতার ( Depth of Scye, **ক** হইতে **খ** ) মাপ হইতে $\frac{1}{4}$ ইঞ্চি বেশী (৯$\frac{1}{4}$"+$\frac{1}{4}$"=৯$\frac{1}{2}$")। **৫** হইতে **ঝ** অবধি যোগ কর।

**৫** হইতে **৬** ( সামনের কাঁধ ) ; **ট** হইতে **ঝ** (পিছনের কাঁধ) এর $\frac{1}{4}$ ইঞ্চি কম।

**৩** হইতে **৭** খাড়া ১$\frac{1}{2}$ ইঞ্চি উপরে। **৬** হইতে **৭** অবধি যোগ কর।

**৫** হইতে **৬** এবং **৬** হইতে **৭** এর মধ্য দিয়া **ণ** অবধি চিত্রমত কাঁধ ও মোহরার শেপ কর।

২ হইতে ছাতির রেখার সহিত দাওন ( Bottom ) অবধি সমকোণ টান। ঐ রেখা কোমরের রেখার সহিত **৮** এ মিলিত হইতেছে।

**ছ** হইতে **ড** এবং **৮** হইতে **৯** অবধি কোমরের অর্দ্ধেক হইতে ৩½ ইঞ্চি বেশী ( ½ কোমর + ৩½" = ১৯½" )।

**৯** হইতে **১০** এক ইঞ্চি অথবা রুচিমত টেকিন ( fish ) করিবার জন্য বেশী রাখা হইয়াছে।

**১০** হইতে **১১** ছয় ইঞ্চি দূরে।

**১১** হইতে **১২**, ১½ ইঞ্চি নীচে।

**১০, ১২** রেখার সহিত সমকোণ টান এবং দাওনের সহিত **১৩**তে মিলিত কর।

**ণ** হইতে **ঢ** ও **১০** এর মধ্য দিয়া **১৩** অবধি চিত্রমত অঙ্কন কর।

বোতাম টাঁকের ( Button-stand ) জন্য **২, ৮** এর সহিত ২½ ইঞ্চি যোগ কর। সামনাপাত এক ইঞ্চি নামাইয়া দাও এবং দাওন ( Bottom ) ও কলার চিত্রমত অঙ্কন কর।

# কার্টাস গাইড্




বিবরণ—১০৯ পৃষ্ঠায় দ্রষ্টব্য

# স্কুল ফ্রক

## ( School Frock )

এই ফ্রকগুলি সাধারণতঃ ছোট ছোট ছেলেমেয়েরা ব্যবহার করিয়া থাকে। ইহার মোহরা অবধি একটু আঁটা হয় এবং উহার নীচ হইতে খুব ঢিলা হয়। ছাতিতে সাধারণতঃ কুঁচি ( Pinch pleat ) হইয়া থাকে।

মাপ :—

লম্বা—২২" ; ছাতি—২৪" ; পুট—৫॥", গলা—১০॥"।

## পিছন পাত—Back Part

**ক** হইতে সমকোণ ( Right-angle ) টান।

**ক** হইতে **খ** ছাতির এক চতুর্থাংশ হইতে এক ইঞ্চি কম ( $\frac{১}{৪}$ ছাতি − ১" = ৫" )।

**ক** হইতে **গ** গলার ছয় ভাগের এক ভাগ ($\frac{১}{৬}$ গলা = ১$\frac{৩}{৪}$")।

**ক** হইতে **ঘ** পুটের মাপ হইতে $\frac{১}{৪}$" বেশী (৫$\frac{১}{২}$" + $\frac{১}{৪}$" = ৫$\frac{৩}{৪}$" )।

**ঘ** হইতে **ঙ**, আধ ইঞ্চি নীচে।

**গ** হইতে **ঙ** অবধি যোগ কর এবং **ক** হইতে **ঙ** অবধি ৫$\frac{৩}{৪}$ ইঞ্চি ( পুট + $\frac{১}{৪}$" ) হইবে।

**ক** হইতে **চ**, $\frac{১}{৪}$ ইঞ্চি নীচে লও এবং চিত্রমত অঙ্কন কর।

**খ** হইতে সমকোণ টান।

**খ** হইতে **ছ**, ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি বেশী ( $\frac{১}{৪}$ ছাতি + ১" = ৭" )

**ঙ** হইতে **ছ** অবধি শেপ করিয়া ছাতির পিছন পাত শেষ কর।

## সামনা পাত—Front Part

**ক** হইতে **১,** গলার ছয় ভাগের একভাগ হইতে $\frac{1}{4}''$ বেশী ( $\frac{1}{৬}$ গলা $+\frac{1}{4}''=২''$ )।

**খ** হইতে **ছ** ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি বেশী ( $\frac{1}{4}$ ছাতি $+১''=৭''$ )




অন্যান্য সমস্ত চিত্রমত অঙ্কন কর এবং ছাতির সামনাপাত শেষ কর।

**কখ** লাইনটী কাপড়ের ভাঁজ।

**ট** হইতে সমকোণ টান। **ট** হইতে **ঠ** এর লম্বা সম্পূর্ণ লম্বার মাপ হইতে ( অর্থাৎ ২২" ) **কখ** বাদ দিলে পাওয়া যাইবে।

**ট** হইতে **ঢ** লম্বার অর্দ্ধেক অথবা কুঁচি দিলে যে পরিমাণ দরকার হইবে ততটা।

**ঢ** হইতে **ট** এর দিকে ১ ইঞ্চি এবং **ঢ** হইতে **ড** এর দিক এক ইঞ্চি সরাইয়া চিত্রমত স্কার্টএর ( Skirt ) শেপ কর।

**টঠ** রেখাতে কাপড়ের ভাঁজ হইয়া থাকে।

সাধারণতঃ এই প্রকার জামা কাটিতে হইলে সম্পূর্ণ লম্বার মাপের সহিত তুই ইঞ্চি বেশী যোগ করিয়া তাহার ডবল কাপড় লইতে হয়।

# হাইল্যাণ্ডার ফ্রক

মাপ ঃ—

লম্বা—২২″ ; ছাতি—২৪″ ; কোমর—২৪″ ; সেস্ত—১২″ গলা—১০॥″ ।

## পিছন পাত—Back Part

**ক** হইতে সমকোণ ( Right angle ) টান।

**ক** হইতে **খ** ছাতির এক চতুর্থাংশ ( ¼ ছাতি = ৬″ )।

**ক** হইতে **গ** সেস্তর মাপ (১২″); **খ** ও **গ** হইতে সমকোণ টান।

**ক** হইতে **ঘ** গলার ছয় ভাগের এক ভাগ ( ⅙ গলা = ১¾″ )।

**ক** হইতে **ঙ** পুটের মাপ হইতে ¼ ইঞ্চি বেশী ( পুট + ¼″ = ৫¾″ )।

**ঙ** হইতে **চ**, ½ ইঞ্চি নীচে।

**ঘ** হইতে **চ** অবধি যোগ কর।

এখন **ক** হইতে **চ** অবধি ৫¾ ইঞ্চি ( পুট + ¼″ ) রাখিতে হইবে।

**খ** হইতে **ছ** ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি বেশী ( ¼ ছাতি+১" = ৭" )।





**চ** হইতে **ছ** অবধি চিত্রমত শেপ কর।

**গ** হইতে **জ** অবধি কোমরের এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি বেশী ( ¼ কোমর+১"=৭" )।

**ছ** হইতে **জ** যোগ কর।

**কগ** লাইন হইতে ১ ইঞ্চি দূরে বোতাম পটির জন্য **ঝঞ** রেখা টান।

**ক** হইতে **ঝ**, ½ ইঞ্চি নীচে। **ঝ** হইতে **ঘ** অবধি শেপ করিয়া পিছন পাত শেষ কর। **ঝ, ঘ, চ, ছ, জ, ঞ** পিছন পাত বুঝাইতেছে।

## সামনা পাত—Front Part

**ক** হইতে **১**, গলার ছয় ভাগের এক ভাগ হইতে ১/২ ইঞ্চি বেশী ( ১/৬ গলা + ১/২″ = ২ ১/৪″ )। গলা বেশী গোল অথবা ভি শেপের কটিতে হইলে **ঘ** বিন্দু ও **১** বিন্দু রুচিমত সরাইয়া শেপ করিতে হইবে।

**চ** ও **ছ** বিন্দু পিছন পাতের ন্যায় হইবে। কেবল **চ** হইতে ১/২ ইঞ্চি ভিতর দিয়া **ছ** অবধি শেপ করিতে হইবে।

**গ** হইতে **২**, কোমরের এক-চতুর্থাংশ হইতে ১ ১/২ ইঞ্চি বেশী ( ১/৪ কোমর + ১ ১/২″ = ৭ ১/২″ )।

**ছ** হইতে **২** অবধি যোগ কর।

**কগ** রেখা হইতে **ঝঞ** রেখা অবধি পিছন পাতে যেটা বেশী লওয়া হইয়াছে সামনা পাতে সেটা হইবে না অর্থাৎ **ঘ, চ, ছ, ২, গ, ১** সামনের পাত বুঝাইতেছে।

## স্কার্ট—Skirt

**৩** হইতে সমকোণ টান। **৩** হইতে **৪**, লম্বার মাপ হইতে **কগ** বাদ দিয়া মুড়িবার জন্য যতটা বেশী দরকার ( ১ ১/২″ বা ২″ ) সেইটুকু রাখিতে হইবে।

**৩** হইতে **৫** যতটা প্লিট হইবে সেই হিসাবে রাখিতে হইবে অর্থাৎ যদি বক্স প্লিট হয় তবে ১ ১/৪ ইঞ্চি বা ১ ১/২ ইঞ্চি হিসাবে প্রত্যেকটির জন্য রাখিতে হইবে।

**৩, ৪** লাইনে কাপড়ের ভাঁজ হইবে।

# নিকার-বোকার

মাপ ঃ-

ছাতি—২৪"; কোমর—২৪"; সেস্ত—১০॥"; লম্বা—২৩॥"; পুট—৫॥"; গলা—১০॥"; সেকম—৭"; মহুরী—১৫"; সীট—২৪"।

## পিছন পাত—Back Part

ক হইতে সমকোণ টান ( ১ নং চিত্র )।

ক হইতে খ ছাতির চার ভাগের এক ভাগ ( ¼ ছাতি = ৬" )।







ক হইতে গ সেস্তর মাপ ( ১০॥" )।

**গ** ও **খ** রেখা হইতে সমকোন টান।

**ক** হইতে **ঘ**, গলার ছয় ভাগের এক ভাগ ( ১$\frac{৩}{৪}$" )।

**ক** হইতে **ঙ** পুটের মাপ হইতে $\frac{১}{৪}$ ইঞ্চি বেশী (পুট+$\frac{১}{৪}$"—৫$\frac{৩}{৪}$")।

**ঙ** হইতে **চ**, $\frac{১}{২}$ ইঞ্চি নীচে। **ঘ** হইতে **চ** যোগ কর এবং **ক** হইতে **চ** অবধি ৫$\frac{৩}{৪}$ ইঞ্চি ( পুট+$\frac{১}{৪}$" ) রাখ।

**খ** হইতে **ছ** ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি বেশী ( $\frac{১}{৪}$ ছাতি +১"=৭" )।

**গ** হইতে **জ** কোমরের এক-চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি বেশী ( $\frac{১}{৪}$ কোমর+১"=৭" )।

এখন **চ** হইতে **ছ** এবং **ছ** হইতে **জ** অবধি চিত্রমত অঙ্কন করিয়া পিছন পাত শেষ কর।

**গজ** লাইনের নীচে ১$\frac{১}{২}$ ইঞ্চি বেশী কাপড় রাখিতে হয়। সাধারণতঃ **কগ** লাইনে কাপড়ের ভাঁজ হয়।

## সামনা পাত—Front Part

১ হইতে সমকোণ টান (২নং চিত্র)।

১ হইতে **২**, ছাতির এক-চতুর্থাংশ ( $\frac{১}{৪}$ ছাতি=৬" )।

১ হইতে **৩** অবধি সেন্তর মাপ ( ১০$\frac{১}{২}$" )।

২ ও ৩ হইতে সমকোণ টান।

১ হইতে **৪**, গলার ছয় ভাগের এক ভাগ ( $\frac{১}{৬}$ গলা=১$\frac{৩}{৪}$" )।

১ হইতে **৫** পুটের মাপ হইতে $\frac{১}{৪}$ ইঞ্চি বেশী ( পুট+$\frac{১}{৪}$"=৫$\frac{৩}{৪}$" )।

৫ হইতে **৬**, $\frac{১}{২}$ ইঞ্চি নীচে।

৪ হইতে ৬, যোগ কর। ১ হইতে ৬, ৫৩/৪″ (পুট+১/৪″) হইবে।

১ হইতে ৭, গলার ছয় ভাগের একভাগ হইতে ১/২ ইঞ্চি বেশী (১/৬ গলা+১/২″=২১/৪″)। ৪ হইতে ৭ অবধি চিত্রমত শেপ কর।

২ হইতে ৮, ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি বেশী (১/৪ ছাতি +১″=৭″)। ৬ হইতে ছাতির লাইনের উপর সমকোণ টান এবং ৬ হইতে ঐ লাইনের মধ্য দিয়া ৮ অবধি চিত্রমত অঙ্কন কর।

৩ হইতে ৯ কোমরের এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি বেশী (১/৪ কোমর+১″=৭″)।

৭, ৩ রেখা হইতে বোতাম-পটি ১ ইঞ্চি বেশী লইয়া ১০, ১১ রেখাটী টান।

৯, ১১ রেখার নীচে ১১/২ ইঞ্চি বেশী কাপড় রাখিয়া কাটিতে হইবে। এখন ১০, ৪, ৬, ৮, ৯ ও ১১ সামনা পাত বুঝাইতেছে।

## পাজামা—Pyjama

(৩নং চিত্র।)

**ক** হইতে সমকোণ টান।

লম্বার মাপ হইতে সেন্তর মাপ বাদ দিলে যতটা হইবে **কখ** রেখার লম্বা উহা হইতে ১/২ ইঞ্চি বেশী হইবে।

**খ** হইতে **গ** অবধি সেকমের মাপ (৮১/২″) অথবা সীটের এক তৃতীয়াংশ হইতে ১/২″ বেশী। **খ** ও **গ** হইতে সমকোণ টান।

**গ** হইতে **ঘ** সীটের মাপের এক-চতুর্থাংশ হইতে এক ইঞ্চি বেশী (১/৪ সীট+১″—৭″)।

**গ** হইতে **ঙ** সীটের এক তৃতীয়াংশ হইতে ১½ ইঞ্চি বেশী ( ⅓ সিট+১½"=৯½" )।

**ক** হইতে **চ** কোমরের মাপের চারি ভাগের এক ভাগ হইতে ২ ইঞ্চি বেশী ( ¼ কোমর+২"=৮" )।

**ঘ** হইতে **চ** অবধি যোগ কর এবং **চ** হইতে **ঙ** অবধি শেপ কর।

**খ** হইতে **ছ** মহুরীর অর্দ্ধেক ( ৎ½" )। **ঙ** হইতে **ছ** অবধি চিত্রমত অঙ্কন কর।

**ক** হইতে **জ**, ½ ইঞ্চি উপরে এবং **চ** হইতে **ঝ**, ½ ইঞ্চি নীচে। এখন **জ** হইতে **ঝ** অবধি যোগ করিয়া সামনা পাত শেষ কর।

## পিছন পাত—Back Part

**ঙ** হইতে **১**, ১½ ইঞ্চি দূরে।

**ছ** হইতে **২**, ১ ইঞ্চি দূরে।

**১** হইতে **২** অবধি শেপ কর।

**চ** হইতে **৩**, ১ ইঞ্চি দূরে। **ঙ** হইতে **৩** এর মধ্য দিয়া রেখা টান। **চ** এর এক ইঞ্চি উপরে একটী বিন্দু লও এবং **জ** হইতে ঐ বিন্দুর মধ্য দিয়া সোজা **ঙ ৩** রেখার সহিত যোগ কর।

**৪** হইতে **১** অবধি চিত্রমত অঙ্কন করিয়া পিছন পাত শেষ কর।

উপরের দিক ১ ইঞ্চি এবং দাওনের দিকে ১ ইঞ্চি অথবা ১½ ইঞ্চি কাপড় বেশী রাখিয়া কাপড় কাটিতে হয়। সাধারণতঃ পাশে অর্থাৎ **জখ** লাইনে কাপড়ের ভাঁজ থাকে এবং এক এক দিকের সামনা ও পিছন এক সঙ্গে কাটা হইয়া থাকে কারণ ইহার ঠিকের দরজে কোন প্রকার সেলাই হয় না।

# সেলার্স-স্যুট

## Sailor's Suit.

মাপ ঃ—

ছাতি—২৪"; কোমর—২৪"; সেস্ত—১০½"; লম্বা—১৩½"; পুট—৫½"; পুটহাতা—২১"; গলা—১০½"; মহুরী—৬"।

## পিছন পাত—Back Part.

**ক** হইতে সমকোণ টান।

**ক** হইতে **খ** ছাতির এক চতুর্থাংশ ( ¼ ছাতি=৬" )। **ক** হইতে **গ** সেস্তর ( Natural waist ) মাপ ( ১০½" )। **গ** হইতে **ঘ,** ২ ইঞ্চি হইতে ৩ ইঞ্চি বেশী দেওয়া হয়। এখন **খ, গ** ও **ঘ** হইতে সমকোণ টান।

**গ** হইতে **ঙ,** ½ ইঞ্চি দূরে অথবা রুচিমত। **ক** হইতে **ঙ** এর মধ্য দিয়া রেখা টান।

**ক** হইতে **চ** গলার ছয় ভাগের এক ভাগ ( ⅙ গলা=১¾" )। **ক** হইতে **ছ** পুটের মাপ হইতে ¼ ইঞ্চি বেশী ( পুট+¼"=৫¾" )।

**ছ** হইতে **জ** আধ ইঞ্চি নীচে।

**চ** হইতে **জ** অবধি যোগ কর এবং **ক** হইতে **জ** অবধি ৫¾" ( পুট+¼" ) থাকিবে।

**চ** হইতে **ক** এর $\frac{3}{4}$ ইঞ্চি নীচে চিত্রমত শেপ কর।

**ঝ** হইতে **ঞ**, ছাতির এক চতুর্থাংশ হইতে ২ ইঞ্চি বেশী ( $\frac{1}{4}$ ছাতি+২″=৮″ ) অথবা রুচিমত।

ছাতির রেখার সহিত **ঞ** হইতে দাওন অবধি সমকোণ টান।

**জ** হইতে **ঞ** অবধি চিত্রমত অঙ্কন করিয়া শেষ কর। এখন **ক**, **চ**, **জ**, **ঞ** **ঠ** এবং **ট** পিছন পাত বুঝাইতেছে।

## সামনা পাত—Front Part

**ঞ** হইতে **১** ছাতির এক চতুর্থাংশ হইতে ২ ইঞ্চি বেশী ( $\frac{1}{4}$ ছাতি+২″=৮″ ) অথবা রুচিমত।

**১** হইতে উপরে ও নীচে সমকোণ (Right angle) টান। **১** হইতে **২**, **কখ**এর সমান **২** হইতে **৩** গলার ছয় ভাগের এক ভাগ ( $\frac{1}{6}$ গলা= ১$\frac{3}{4}$″)। **২** হইতে **৪** পুটের মাপ হইতে $\frac{1}{4}$ ইঞ্চি বেশী (পুট+$\frac{1}{4}$″=৫$\frac{3}{4}$″)।

**৪** হইতে **৫**, $\frac{1}{2}$ ইঞ্চি নীচে। **৩** হইতে **৫** অবধি যোগ কর। (লক্ষ্য রাখিতে হইবে যে **৩** হইতে **৫** এবং **চ** হইতে **জ** যেন সমান হয় )।

**৫** হইতে ছাতির রেখার সহিত সমকোণ টান।

**৫** হইতে **ঞ** অবধি চিত্র মত অঙ্কন কর।

**১** হইতে **৭**, ১ ইঞ্চি এবং **৬** হইতে **৮**, ২ ইঞ্চি দূরে। এখন **৭** হইতে **৮** এর মধ্য দিয়া দাওনের রেখা অবধি যোগ কর এবং গলাটী চিত্রমত শেপ কর।

**ট** হইতে **৯** অবধি কুঁচি দিয়া বসাইতে হইবে কিন্তু সমস্তটা মাপে কোমরের অর্দ্ধেক হইতে ৪″ বেশী ( $\frac{1}{2}$ কোমর+৪″=১৬″ ) রাখিতে হইবে।

## কলার ( Collar )

২নং চিত্র।

**ক** হইতে সমকোণ ( Right angle ) টান।

**ক** হইতে **খ**, ৬ ইঞ্চি এবং **ক** হইতে **গ**, ১২ ইঞ্চি।

**খ** হইতে **ঘ**, ৬½ ইঞ্চি। **ঘ** হইতে **ঙ**, ২ ইঞ্চি।

**ঙ** হইতে **গ** অবধি যোগ কর এবং চিত্রমত শেপ কর।

পা-জামাটি পূর্ব্বের ন্যায় হইবে।

## আস্তিন—Sleeve

৩নং চিত্র।

**ক** হইতে সমকোণ টান। **ক** হইতে **খ** পুট হাতা হইতে পুট বাদ দিয়া এক ইঞ্চি বেশী রাখিতে হইবে।

**ক** হইতে **গ** ছাতির এক চতুর্থাংশ ( ¼ ছাতি=৬" )। **গ** হইতে **ঘ**, ২ ইঞ্চি দূরে। **ক** হইতে **ঘ** অবধি শেপ কর। **খ** হইতে **ঙ** মহুরীর অর্দ্ধেক হইতে ১¼ ইঞ্চি বেশী (½ মহুরী+১¼"=৪¼" )।

**ঘ** হইতে **ঙ** অবধি যোগ করিয়া আস্তিন শেষ কর।

## কফ্ ( Cuff )

( ৪নং চিত্র )

**চ** হইতে **ছ** মহুরীর অর্দ্ধেক হইতে ½ ইঞ্চি বেশী।

**চ** হইতে **জ**, ১¾ ইঞ্চি এবং **ছ** হইতে **ঝ**, ১¼ ইঞ্চি।

**জ** হইতে **ঝ** অবধি চিত্র মত শেপ কর।

# হাফ প্যাণ্ট

## ( Short )

মাপ ঃ—

কোমর—২২″ ; সিট—২৪″ ; ঠিক—১৫১/২″ ; মহুরী—১৪১/২″

## সামনাপাত—Front Part

**ক** হইতে সমকোণ টান।

**ক** হইতে **খ** ঠিকের মাপ ( side length—১৫১/২″ )।

**ক** হইতে **গ** সিটের এক তৃতীয়াংশ হইতে ১/২ ইঞ্চি বেশী ( ১/৩ সীট + ১/২″ = ৮১/২″ )।

**ক** হইতে **ঘ** ১১/২″ নীচে। ইহা কোমরের ( waist line ) রেখা।

**গ** হইতে **ঙ**, সীটের বার ভাগের এক ভাগ ( ১/১২ সীট = ২″ )। ইহা সীটের রেখা ( seat line )।

**ঘ**, **ঙ**, **গ** এবং **খ** হইতে **কখ** রেখার সহিত সমকোণ টান।

**গ** হইতে **চ** সীটের এক চতুর্থাংশ ( ১/৪ সীট = ৬″ )।

**গ** হইতে **ছ** সীটের এক তৃতীয়াংশ হইতে ১/৪ ইঞ্চি বেশী ( ১/৩ সীট + ১/৪″ = ৮১/৪″ )।

**চ** হইতে উপরের রেখার ( top line ) সহিত সমকোণ টান।

**ঝ ঞ** কোমরের এক চতুর্থাংশ হইতে ১/৪ ইঞ্চি বেশী ( ১/৪ কোমর + ১/৪″ = ৫৩/৪″ )।

**ক** হইতে **ঞ** এর মধ্য দিয়া **ঙ** অবধি চিত্রমত শেপ ( shape ) কর।

**চ** হইতে **ট** সীটের ছয় ভাগের এক ভাগ ( ⅙ সীট = ৪" )

**জ** হইতে **ট** এর মধ্য দিয়া **ছ** অবধি চিত্রমত শেপ কর।



**খ** হইতে **ঠ** হাঁটুর ঘেরের অর্দ্ধেক ( ৭" )।

**ক, ঞ, ঙ, খ, ঠ, ছ, ট** এবং **জ** সামনাপাত বুঝাইতেছে।

## পিছনপাত—Back Part

সামনাপাত-কাটা হইলে সেইটি ফেলিয়া পিছন পাত আঁকিতে হইবে।

**ঞ** হইতে **১**, ১½ ইঞ্চি দূরে।

**জক** রেখা হইতে **২**, ¾ ইঞ্চি উপরে।

**১** হইতে **২**; কোমরের অর্দ্ধেকের সহিত ১$\frac{১}{২}$ ইঞ্চি যোগ করিয়া **ঝ এ** অবধি বাদ দিতে হইবে ( $\frac{১}{২}$ কোমর + ১$\frac{১}{২}$″ − ৫$\frac{৩}{৪}$″ = ৬$\frac{৩}{৪}$″ )।

**ছ** হইতে **২** এর মধ্য দিয়া রেখা টান।

**ছ, ২** রেখার উপর **ট** এর সোজা **৩** বিন্দু লও।

**৩** হইতে **৪**, সীটের অর্দ্ধেকের সহিত ২ ইঞ্চি যোগ করিয়া **ঢ** হইতে **ঙ** বাদ দিতে হইবে ( $\frac{১}{২}$ সিট + ২″ − ৬″ = ৮″ )।

**৫** হইতে **১** ও **৪** এর মধ্য দিয়া **খ** অবধি শেপ কর।

**ছ ২** লাইন হইতে **৫** এর সহিত সমকোণ টান এবং উপরের রেখাটী ( Top Line ) চিত্র মত অঙ্কন কর।

**ছ** হইতে **৬**, ১$\frac{১}{২}$ ইঞ্চি দূরে।

**ঠ** হইতে **৭**, ১ ইঞ্চি দূরে।

**৮** হইতে **২** ও **৩** এর মধ্য দিয়া **৬** এবং **৬** হইতে **৭** অবধি চিত্রমত অঙ্কন করিয়া পিছন পাত শেষ কর।

# কোট

## Coat

মাপঃ

ছাতি — ২৪″; কোমর — ২২″; সেস্ত — ১০½″; লম্বা = ২০″; পিঠ — ৫″; কনুই — ১১½″; হাতা — ২০½″; কেওয়ারী — ৪½″।



১নং চিত্র



২নং চিত্র

## পিছন পাত—Back Part

ক হইতে সমকোণ টান।

ক হইতে খ ছাতির এক চতুর্থাংশ ( ¼ ছাতি = ৬″ )।

**ক** হইতে **গ** সেস্তর ( Natural waist ) মাপ ( ১০$\frac{১}{২}$" )।

**ক** হইতে **ঘ** লম্বার মাপ ( ২৫" )।

**ক** হইতে **ঙ, কখ** এর এক তৃতীয়াংশ ( $\frac{১}{৩}$ **কখ**=২" )।

**ঙচ; চছ; ছখ,** প্রত্যেকেই **ঙখ** এর এক তৃতীয়াংশ।

**ঙ, চ, ছ, খ, গ,** ও **ঘ** হইতে সমকোণ টান।

**গ** হইতে **জ,** $\frac{১}{২}$ ইঞ্চি দূরে।

**ক** হইতে **জ** এবং **জ** হইতে **ঘ** অবধি চিত্রমত শেপ কর।

**কজঘ** রেখাকে পিঠের-দরজ ( Back seam ) কহে।

পিঠের-দরজ হইতে **ঝ;** পিঠের মাপ হইতে $\frac{১}{৪}$ ইঞ্চি বেশী ( ৫"+$\frac{১}{৪}$" =৫$\frac{১}{৪}$" )।

**ঝ** এর উপরে ও নীচে দাগন অবধি সমকোন টান।

ঐ রেখা হইতে **ট,** $\frac{১}{৪}$ ইঞ্চি এবং **ঠ,** $\frac{১}{৮}$ ইঞ্চি দূরে।

**ট** হইতে **ঝ**এর মধ্য দিয়া **ঠ** অবধি চিত্রমত শেপ কর।

**ঝ ঢ** রেখা হইতে **ঞ,** $\frac{১}{২}$ ইঞ্চি দূরে।

**ঠ** হইতে **ড,** $\frac{১}{৪}$ ইঞ্চি দূরে।

**ড** হইতে **ঞ** এর মধ্য দিয়া **ঢ** অবধি চিত্রমত অঙ্কন কর।

**ক** হইতে **থ** ছাতির বারভাগের এক ভাগ ( $\frac{১}{১২}$ ছাতি=২" )।

**থ** হইতে **দ,** $\frac{১}{২}$ ইঞ্চি উপরে।

**দ** হইতে **ক** এবং **দ** হইতে **ট** অবধি চিত্রমত অঙ্কন করিয়া পিঠ শেষ কর।

## সামনা পাত—Front Part

**ন** হইতে **১** ছাতির অর্দ্ধেক হইতে ২ ইঞ্চি বেশী ( $\frac{১}{২}$ ছাতি+২" =১৪" )

১ হইতে দাওন অবধি সমকোণ টান।

১ হইতে ২ কেওয়ারীর (Across chest) মাপ (৪ৡ″)।

২ হইতে ৩ কাফাই (Back neck, ক হইতে খ) হইতে ¼ ইঞ্চি বেশী।

৩ হইতে সমকোণ টান ( ২″+¼″=২¼″ )।

৩ হইতে ৪ ; কখ হইতে ¼ ইঞ্চি বেশী ( ৬″+¼″=৬¼″)।

৪ হইতে ট অবধি যোগ কর।

৪ হইতে ৫ ; দ হইতে ট এর ⅛ ইঞ্চি কম।

২ হইতে ৬ খাড়া ১ ইঞ্চি উপরে। ৪ হইতে ৫ ও ৫ হইতে ৬ এর মধ্য দিয়া ত এর ¼ ইঞ্চি দূর অবধি চিত্রমত শেপ কর।

জ হইতে ঞ এবং ৭ হইতে ৮ কোমরের অর্দ্ধেক হইতে ২ ইঞ্চি বেশী ( ½ কোমর +২″=১৩″ )।

ছোট ছেলেদের কোটে সাধারণতঃ টেকিন (fish) দেওয়া হয় না। টেকিন দিতে হইলে যতটা টেকিন কোমরে চওড়া হইবে ততটা কোমরের মাপ হইতে বেশী রাখিয়া দিতে হইবে।

৮ হইতে ৯, ৪ ইঞ্চি এবং ৯ হইতে ১০, ¾ ইঞ্চি।

৮, ১০ লাইনের সহিত ৮, ১১ লাইন সমকোন টান।

এখন ত হইতে ৮ এর মধ্য দিয়া ১১ অবধি চিত্রমত পাশের দরজের শেপ কর।

১, ৭ রেখা হইতে ১ ইঞ্চি বোতাম টাঁকের ( Buttom Stand ) জন্য লও।

১২ বিন্দুটি খোলার (opening) পরিমাণ বুঝাইতেছে।

৪ হইতে ১৩, ¾ ইঞ্চি দূরে। সামনার দিক দাওনের লাইন

হইতে ½ ইঞ্চি নামাইয়া দিয়া বোতাম টাঁকের সহিত চিত্রমত অঙ্কন করিয়া শেষ কর।

## আস্তিন—Sleeve

### উপর পাত ( Front Sleeve )

২নং চিত্র

**ক** হইতে **খ**, ১নং চিত্রের **প** হইতে ৫ এবং **ট** হইতে **ঝ** এর সমান। অনেকে **ক** হইতে **খ** ছাতির এক চতুর্থাংশ লয়।

**ক** হইতে **গ**, ১ ইঞ্চি উপরে।

**গ** হইতে **ঘ** ; **ক** হইতে **খ** এর অর্দ্ধেক ( ৩" )।

**গ** হইতে **ঙ**, **গঘ** হইতে ½ ইঞ্চি বেশী ( ৩"+½"=৩½" )।

**ঙঘ** এবং **ঘখ** যোগ কর এবং চিত্রমত শেপ কর। পিঠের মাপ অর্থাৎ ৫ ইঞ্চি **খ** বিন্দুর উপরে রাখিয়া ডান হাত দিয়া চাপিয়া ধর এবং বাঁ হাত দিয়া ফিতাটী কনুই হইতে কফ অবধি লইয়া যাও। **চ** এবং **ছ** কনুই ( Elbow ) ও কফের ( cuff ) স্থান বুঝাইতেছে।

**চ** ও **ছ** হইতে **কজ** লাইনের উপর সমকোন টান।

**ঝ** বিন্দু **জ** হইতে ¾ ইঞ্চি উপরে। **ঝ** হইতে **ছ** ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি কম ( ¼ ছাতি−১"=৫" )।

**ঞ** হইতে **চ** ছাতির এক চতুর্থাংশ হইতে ½ ইঞ্চি বেশী ( ¼ ছাতি +½"=৬½" )।

**ঞ** হইতে **ট**, ¾ ইঞ্চি ভিতরে।

**ঙ** হইতে **ট** এর মধ্য দিয়া **ঝ** অবধি এবং **খ** হইতে **চ** এর মধ্য দিয়া **ছ** অবধি চিত্রমত অঙ্কন করিয়া উপর পাত আস্তিন শেষ কর।

## নীচের বা তালিপাত—Under Part

সামনার পাত কাটা হইলে উহা কাপড়ের উপর ফেলিতে হইবে।

ফিতাটি **চ** বিন্দুতে ধরিয়া **খ** হইতে বৃত্তাংশ (Arc) টান।

এখন তালি পাতের জন্য ১নং চিত্রের ঝ হইতে **ভ** এবং **ভ** হইতে **প** অবধি মাপিয়া লও ( অনেকে ঐ মাপকে ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি কম ধরিয়া থাকে ) এবং **ঙ** হইতে **১** ঐ মাপের সমান হইবে।

**ঙ** হইতে **১** এবং **১** হইতে **চ** অবধি চিত্রমত অঙ্কন করিয়া মিলাইয় দাও এবং অন্যান্য সমস্ত সামনা পাতের মত করিয়া তালিপাত শেষ কর। দাবাট পূর্ব্বে ন্যায় (৫০ পৃ) রাখিতে হইবে অথবা রুচিমত।

# মহিলাদিগের পোষাক

# সায়া

## Skirt

মাপ ঃ—

লম্বা—৩৪" ; কোমর —২৮" ; সিট—৪২" ।

**ক** হইতে সমকোণ টান।

**ক** হইতে **খ** এক ইঞ্চি নীচে।

**খ** হইতে **গ** লম্বার মাপ হইতে ½ ইঞ্চি বেশী ( ৩৪½" )।

**ক** হইতে **ঘ** সিটের অর্দ্ধেক হইতে এক ইঞ্চি কম ( ½ সিট—১"=২০" )।

**খ** হইতে **ঘ** কোমরের অর্দ্ধেক হইতে ½ ইঞ্চি বেশী ( ½ কোমর +½"=১৪½" )। এখানে কোমরের মাপ ২৮ ইঞ্চি আছে, তাহা হইলে ১৪½ ইঞ্চি ( ½ কোমর+½" ) রাখিয়া বেশী কাপড় ছাটিয়া ফেলিতে হইবে। সেইজন্য বেশী কাপড়টা ১½ ইঞ্চি করিয়া ৫টা টেকিন Take-in) দেওয়া হইয়াছে।

**খ** হইতে **ঘ** অবধি যোগ কর। **কঘ** লাইনের সহিত **ঘঙ** সমকোণ টান। **ঙ** হইতে **চ** ১½ ইঞ্চি দূরে। **ঘ** হইকে **চ** এর মধ্য দিয়া লাইন টান এবং লম্বার মাপ হইতে ½ ইঞ্চি বেশী রাখ।

**খঘ** :রেখা হইতে **চ জ** রেখা ৭ ইঞ্চি নীচে এবং ইহাকে সিট

রেখা বলে। টেকিনগুলি সিটের (Seat Line) রেখার নীচে যাইতে পারিবে না।



গছ অর্থাৎ দাণ্ডন (Bottom) চিত্রমত শেপ করিয়া শেষ কর।

# সেমিজ

## Chemise

মাপ ঃ--

ছাতি—৩৬″; লম্বা—৪২″; পুট—৭½″; পুটহাতা—১৪½″; মহুরী—১০″।

**ক** হইতে সমকোণ টান। **ক** হইতে **খ** লম্বার মাপ হইতে ১ ইঞ্চি বেশী ( ৪২″+১″=৪৩″ )। **গঘ** রেখাটি **কখ** রেখা হইতে ২ ইঞ্চি দূরে। **গ** হইতে **ঘ** ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি কম (৯″−১″ =৮″ )। **ঘ** হইতে **ঙ,** ছাতির এক চতুর্থাংশ হইতে ২½ ইঞ্চি বেশী ( ¼ ছাতি+২½″=১১½″ )। **ঙ** হইতে **চ** ১½ ইঞ্চি ভিতরে। **চ** হইতে নীচের দিকে সমকোণ টান। **চ** হইতে **ছ,** ৬ ইঞ্চি দূরে। **খ** হইতে **জ** সাধারণতঃ ছাতির এক চতুর্থাংশ হইতে ৮ ইঞ্চি বেশী ( ৯″+৮″= ১৭″, যদি ৩৬ ইঞ্চির উপরে ছাতি হয় ) অথবা ছাতির অর্দ্ধেক হইতে এক ইঞ্চি কম হয় ( ১৮″−১″=১৭″; যদি ছাতি ৩৬ ইঞ্চির নীচে হয় )। **ছ** হইতে **জ** যোগ কর। **ঙ** হইতে **ছ** এর মধ্য দিয়া চিত্রমত দাওন অবধি শেপ কর। **গ** হইতে **ঝ** পুটের মাপ হইতে ¼ ইঞ্চি বেশী ( ৭½″+ ¼″=৭¾″ )। **ঝ** হইতে **ঞ,** ১½ ইঞ্চি দূরে কিন্তু ভিতরের দিকে। **ঝ** হইতে **ট,** ¾″ নীচে। **ঞ** হইতে **ট** অবধি যোগ কর এবং **ট** হইতে **ঙ** অবধি চিত্রমত শেপ কর। যদি মোহরা গোল করিয়া কাটিয়া শেপ করিতে হয় তবে বিন্দুচিহ্নিত রেখার ( dotted line ) ন্যায় করিতে

হইবে অথবা যদি সোজা কাটিয়া শেপ করিতে হয় তবে **টঙ** গভীর লাইনের ( bold line ) ন্যায় করিতে হইবে ।




**ক** হইতে **ঠ**, ২½ ইঞ্চি নীচে। **ঠ** হইতে **ঞ** অবধি শেপ কর। উহা পিছনের গলার অঙ্কন বুঝাইতেছে। **ক** হইতে **ঢ**, ৩½ ইঞ্চি নীচে।

**চ** হইতে **ঞ** অবধি শেপ কর। উহা সামনের গলার অঙ্কন বুঝাইতেছে।

সামনের ও পিছনের গলা মাপ হইতে বড় থাকে। গলার সামনের ও পিছনের পট্টি মাপমত কাটিয়া বসাইবার সময় বেশী কাপড়টা কুঁচি দিয়া বসাইতে হয়।

**গলার পট্টি** (২নং চিত্র) ঃ—**১** হইতে **২** অবধি **গঞ** এর সমান। **১** হইতে **৩**, ২½ ইঞ্চি দূরে। **৩** হইতে **২** অবধি শেপ কর। **৩** হইতে **৪** এবং **২** হইতে **৫** প্রত্যেকে ১¼ ইঞ্চি দূরে (উহাই পট্টির চওড়া বুঝাইতেছে, উহা সুবিধানুযায়ী দেওয়া যাইতে পারে)। এখন শেপ করিয়া শেষ কর।

**আস্তিন** (৩নং চিত্র) ঃ—**১** হইতে **২** অবধি ছাতির এক চতুর্থাংশ হইতে এক ইঞ্চি কম (¼ছাতি − ১″ = ৮″)। **১** হইতে **৩** এক ইঞ্চি দূরে এবং **২** হইতে **৪**, **২** ইঞ্চি দূরে। **১** হইতে **৫**, পুটহাতা হইতে পুট বাদ দিয়া ½ ইঞ্চি সেলাইয়ের জন্য বেশী রাখিতে হইবে (১৪½″ − ৭½″ + ½″ = ৭½″)। **৫** হইতে **৬** মহুরীর অর্দ্ধেক হইতে ¼ ইঞ্চি বেশী। **৪** হইতে **৬** অবধি শেপ কর। যদি মোহরা (১নং চিত্রে **ট** হইতে **ঙ**) বিন্দু বিহ্নিত (dotted) রেখার মত কাটা হইয়া থাকে তবে **৩** হইতে **৪** বিন্দু চিহ্নিত রেখার মত শেপ হইবে অথবা যদি ১নং চিত্রের **ট ঙ** রেখার মত মোহরার সোজা অঙ্কন হইয়া থাকে তবে **১** হইতে **৪** অবধি যোগ করিলেই হইবে। অন্যান্য সমস্ত একই হইবে।

# বডিস সেমিজ

## Tight Chemeise

মাপ ঃ—

ছাতি ৩৬″; লম্বা—৪২″; পুট—৭॥″, পুট—হাতা—১৪॥″ মহুরী—১০″; সেস্ত—১৫″।

## পিছন পাত—Back Part

**ক** হইতে সমকোণ টান।

**ক** হইতে **খ** লম্বার মাপ হইতে ১ ইঞ্চি বেশী (৪২″+১″=৪৩″)।

**ক** হইতে **গ,** ছাতির এক চতুর্থাংশ হইতে এক ইঞ্চি কম (১/৪ ছাতি —১″=৮″)।

**ক** হইতে **ঘ** সেস্তর (natural waist) মাপ (১৫″)।

**খ, গ, ঘ** হইতে সমকোণ (right angle) টান।

**ক** হইতে **ঙ,** পুটের মাপ হইতে ১/৪ ইঞ্চি বেশী (৭১/২″+১/৪″=৭৩/৪″)।

**ক** হইতে **চ,** ৩ ইঞ্চি দূরে (সাধারণতঃ পুটের অর্দ্ধেক হইতে প্রায় ১/২ ইঞ্চির কম থাকে) অথবা রুচিমত। **ঙ** হইতে **ছ,** ৩/৪″ ইঞ্চি নীচে। **চ** হইতে **ছ** যোগ কর। **ক** হইতে **জ,** ১১/২ ইঞ্চি নীচে অথবা রুচিমত। **চ** হইতে ১১/২ ইঞ্চি নামাইয়া চিত্রমত **জ** অবধি শেপ কর। চৌকা গলার পিছন এইরূপ শেপ হইয়া থাকে। **ঘ** হইতে **ঝ** এক ইঞ্চি দূরে, **জ** হইতে **ঝ** অবধি যোগ কর। তৈয়ারীর সময় **জ ঘ** রেখাতে সেলাই না হইয়া **জঝ** রেখা অবধি সেলাই হইবে। বাকীটুকু

অর্থাৎ **ঘখ** অবধি কাপড়ের ভাঁজ থাকিবে, কোন সেলাই হইবে না। **ঞ** হইতে **ট** ছাতির এক চতুর্থাংশ হইতে ১½ ইঞ্চি বেশী (¼ ছাতি+



১½"=১০½")। **ছ** হইতে **ট** অবধি চিত্রমত শেপ কর। **ট** হইতে

নীচের দিকে সেন্তর রেখা অবধি সমকোণ টান। **খ** হইতে **ঠ** ছাতির এক চতুর্থাংশ হইতে ৮ ইঞ্চি বেশী (¼ ছাতি+৮″=১৭″, যদি ৩৬ ইঞ্চির বেশী ছাতির মাপ হয়) অথবা ছাতির অর্দ্ধেক হইতে ১ ইঞ্চি কম (½ ছাতি—১″=১৭″, যদি ছাতি ৩৬ ইঞ্চির কম হয়)। এখন **ট** হইতে **ঢ**এর মধ্য দিয়া **ঠ** অবধি চিত্রমত অঙ্কন কর। **ছ** হইতে **ড** ২ইঞ্চি নীচে। **ডণ** টেকিনটি (fish) কোমরে ½ ইঞ্চি চওড়া রাখিয়া চিত্রমত শেপ কর। কিন্তু লক্ষ্য রাখিতে হইবে যেন **ণ** বিন্দুটি **ঘঢ** রেখার ৪ ইঞ্চির বেশী নীচে না যায়। **ঝ** হইতে **ডণ** টেকিনটি ২″ দূরে হইবে। **ত** বিন্দু **ড** ও **ট** এর মধ্যস্থল। **ড ণ** এর মত **তথ** টেকিনটি কোমরে ½″ চওড়া রাখিয়া শেপ কর। **ডণ** টেকিন হইতে **তথ** টেকিনটি ২½″ অথবা ৩″ দূরে।

## সামনা পাত—Front Part

**ঞ** হইতে **১**, ছাতির অর্দ্ধেক হইতে ৩ ইঞ্চি বেশী (১৮″+৩″=২১″) অথবা **ট** হইতে **১** ছাতির এক চতুর্থাংশ হইতে ১½ ইঞ্চি বেশী (৯″+১½″=১০½″) অথবা ইচ্ছামত। **১** হইতে উপরে ও নীচে সমকোণ টান। **১** হইতে **২**; **কগ** এর সমান। **২** হইতে সমকোণ টান। **২** হইতে **৩** পুটের মাপ হইতে ¼ ইঞ্চি বেশী। **২** হইতে **৪**, **কচ** এর সমান। **৩** হইতে **৫**, ¼ ইঞ্চি নীচে। **৪** হইতে **৫** অবধি যোগ কর। **২** হইতে **৬**, ৩½ ইঞ্চি নীচে অথবা পছন্দ মত। চিত্রানুযায়ী **৪** হইতে **৬** অবধি গলার এবং **৫** হইতে **ট** অবধি মোহরার শেপ কর। **৭** হইতে **৮**, **খঠ** এর সমান। **ট** হইতে **ঢ** এর মধ্য দিয়া **৮** অবধি শেপ কর। কোমরে **৯**, **১০** এবং **১১**, **১২** দুইটা টেকিন (fish) ½ ইঞ্চি চওড়া রাখিয়া চিত্রমত অঙ্কন কর যাহাতে কোমর মোটের উপর অর্দ্ধেক

হইতে ২½" বেশী থাকে। ৬, ৭ রেখা হইতে এক ইঞ্চি দূরে বোতাম পটির জন্য ১৩, ১৪ রেখা চিত্রানুযায়ী অঙ্কন করিয়া শেষ কর। আস্তিন পূর্ব্বের ন্যায় হইবে।

# বডিস্

## Bodice

মাপ ঃ—

ছাতি—৩৬"; কোমর—২৮"; সেস্ত—১৫"; পুট—৭॥" পুটহাতা—১৪॥"; গলা—১৫"; মহুরী—৮॥"।

**ক** হইতে সমকোন টান। **ক** হইতে **খ** ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি কম ( ¼ ছাতি – ১" = ৮" )।

**ক** হইতে **গ** সেস্তর মাপ ( Natural waist—১৫" )।

**খ** ও **গ** হইতে সমকোণ টান।

**গ** হইতে **ঘ**, ১½ ইঞ্চি ভিতরে।

**ক** হইতে **ঘ** অবধি যোগ কর। **ক** হইতে **ঙ** গলার ছয় ভাগের এক ভাগ ( ⅙ গলা = ২½" )।

**ঙ** হইতে **চ**, ½ ইঞ্চি উপরে। **চ** হইতে **ক** অবধি চিত্রমত অঙ্কন কর। **ক** হইতে **ছ** পুটের মাপ হইতে ¼ ইঞ্চি বেশী ( ৭½" + ¼" = ৭¾" )। **ছ** হইতে **জ** ¾ ইঞ্চি নীচে। **চ** হইতে **জ**

অবধি যোগ কর। **ঝ** হইতে **ঞ** ছাতির এক চতুর্থাংশ ( ¼ ছাতি = ৯")। **জ** হইতে **ঞ** অবধি চিত্রানুরূপ শেপ কর। **ঞ** হইতে সমকোণ টান ও সেন্তর রেখার সহিত মিলাইয়া দাও।



**ঝ** হইতে **১** ছাতির অর্দ্ধেক হইতে ২ ইঞ্চি বেশী ( ½ ছাতি + ২" = ২০")। **১** হইতে উপরে এবং নীচে সমকোণ টান। **১** হইতে **২**, **ক খ** এর সমান (৮")। **২** হইতে **৩**, **কগ** এর সমান ( ১৫" )। **২** ও **৩** হইতে সমকোণে টান। **২** হইতে **৪** ছাতির আটভাগের এক ভাগ ( ⅛ ছাতি = ৪½" )।

**৪** হইতে **৫**, **ছজ** এর সমান। **৫** হইতে **৬**, ¾ ইঞ্চি নীচে। **৪** হইতে **৬** ও **ছজ** এর সমান রাখিতে হইবে। **৬** হইতে **১ ঞ** রেখার উপর সমকোণ টান। চিত্রমত **৬** হইতে **ঞ** অবধি শেপ কর।

**২** হইতে **৭** গলার ছয় ভাগের এক ভাগ হইতে ½ ইঞ্চি বেশী ( ⅙ গলা + ½" = ৩" ) অথবা রুচিমত।

**৭** হইতে **৪** অবধি শেপ কর। **ঞ** হইতে সমকোণ টান।

**৩** হইতে **৮** এবং **ঘ** হইতে **৮** মিলাইয়া কোমরের অর্দ্ধেক হইতে ২½ ইঞ্চি বেশী রাখিয়া যেটা বাড়তি থাকে উহা **৯,১০** এবং **১১,১২** যেরূপ টেকিন ( Take-in ) দেওয়া হইয়াছে ঐরূপ দিতে হইবে। এখন সামনাভাগ ১¼ ইঞ্চি নামাইয়া এবং **১** এর নিকট ½ ইঞ্চি বেশী দিয়া **১৩** হইতে **৮** এবং **৭** হইতে **১৩** অবধি চিত্রমত শেপ করিয়া শেষ কর। আস্তিন পূর্ব্বের ন্যায় হইবে।

# ব্লাউস্

## Blouse

মাপ ঃ—

ছাতি—৩৬″; কোমর—২৮″; পুট—৭॥″; পুট হাতা—১৪″; গলা—১৫″; সেস্ত—১৫″; মহুরী—১০″।

**ক** হইতে সমকোণ ( right angle ) টান।

**ক** হইতে **খ** ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি কম ( ¼ ছাতি − ১″ = ৮″ )। **ক** হইতে **গ,** সেস্তর ( natural waist ) মাপ ( ১৫″ )। **গ** হইতে **ঘ** ¾ ইঞ্চি দূরে। **ক** হইতে **ঙ,** ১ বা ১¼ ইঞ্চি নীচে অথবা পছন্দমত। **ঙ** হইতে **ঘ** অবধি যোগ কর। **ক** হইতে **চ** গলার ছয় ভাগের এক ভাগ হইতে ১ ইঞ্চি বেশী ( ⅙ গলা + ১″ = ৩½″ )।

**চ** হইতে **ঙ** অবধি শেপ কর।

গলার পিছন যদি চৌকা (square) শেপ হয় তবে **ঙ** হইতে **চ** চৌকা করিয়া অঙ্কন করিতে হইবে এবং যদি গোল গলা হয় তবে **ঙ** হইতে **চ** চিত্রমত শেপ হইবে। **ক** হইতে **ছ** পুটের মাপ হইতে ¾ ইঞ্চি বেশী ( ৭½"+¾" = ৭¾ )।

**ছ** হইতে **জ**, ১ ইঞ্চি নীচে। **চ** হইতে **জ** অবধি যোগ কর। ( পুনরায় **ক** হইতে **জ** পুট হইতে ¾ ইঞ্চি বেশী আছে কিনা মাপিয়া দেখ )। **ঝ** হইতে **ঞ** ছাতির এক চতুর্থাংশ হইতে ½ ইঞ্চি বেশী ( ¼ ছাতি +½" = ৯½" )। **জ** হইতে **ঞ** অবধি চিত্রমত অঙ্কন কর। **ঞ** হইতে সেন্তর রেখা অবধি সমকোন টান। **ট** হইতে **ঠ** এক ইঞ্চি দূরে। **ঞ** হইতে **ঠ** অবধি যোগ কর এবং **ঠঘ** চিত্রমত অঙ্কন কর। **ঙ**, **ঘ**, **ঠ**, **ঞ**, **জ** এবং **চ** পিছন পাত বুঝাইতেছে।

## সামনা পাত—Front Part

**ঝ** হইতে **১** ছাতির অৰ্দ্ধেক হইতে ২½" ইঞ্চি বেশী ( ½ ছাতি+২½" = ২০½" ) অথবা রুচিমত। **১** হইতে উপরে ও নীচে সমকোণ টান। **১** হইতে **৪**, **কখ** এর সমান (৮")। **৪** হইতে **৫** ছাতির আট ভাগের এক ভাগ ( ⅛ ছাতি = ৪½" )। **৫** হইতে **জ** অবধি যোগ কর। **৫** হইতে **৬**, **চজ** এর সমান। **১ঞ** রেখার সহিত **৬** হইতে সমকোণ টান এবং চিত্রমত **৬** হইতে **ঞ** অবধি শেপ কর। **ট** হইতে **৭**, এক ইঞ্চি দূরে। **ঞ** হইতে **৭** অবধি যোগ কর। **২** হইতে **৩**, ½ ইঞ্চি দূরে। **১** হইতে **৩** এর মধ্য দিয়া রেখা টান।

বোতাম পট্টির জন্য **১**,**৩** রেখা হইতে **৮**:**৯** এক ইঞ্চি বেশী লও এবং **৫** হইতে **৮** অবধি ( যতটা খোলা রাখিতে হইবে ) যোগ কর

এবং ৩ হইতে সামনাপাত ১½ ইঞ্চি নামাইয়া দাও। এখন ৯ হইতে ৭ অবধি চিত্রমত শেপ কর। ৫, ৮, ৯, ৭, ঞ ও এবং ৬ সামনের ভাগ বুঝাইতেছে।



## কোমরের পটি—Waist band.

১ হইতে ২ কোমরের অর্দ্ধেক হইতে ২½" বেশী (½ কোমর + ২½ = ১৬½")। ৩ বিন্দু, ১ এবং ২এর মধ্যস্থল। ৩ হইতে ৪, ¾ ইঞ্চি নীচে। ১ হইতে ৪ এর মধ্য দিয়া ২ অবধি চিত্রমত অঙ্কন কর। ১, ২

রেখা হইতে সমকোণ টান। ১ হইতে ৫, ২ হইতে ৬ এবং ৪ হইতে ৯, প্রত্যেকে ৩½ ইঞ্চি দূরে। ৫ হইতে ৭ এবং ৬ হইতে ৮ প্রত্যেকে ১½ ইঞ্চি দূরে। ৮ হইকে ৯ এর মধ্য দিয়া ৭ অবধি চিত্রমত অঙ্কন কর।

## আস্তিন—Sleeve

১ হইতে সমকোন টান। ১ হইতে ২ ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি কম ( ¼ ছাতি – ১" = ৮" )। ১ হইতে ৩ পুটহাতা হইতে পুট বাদ দিয়া ½ ইঞ্চি বেশী রাখিতে হইবে। ১ হইতে ৪, ১ ইঞ্চি দূরে এবং ২ হইতে ৫, ৩½ ইঞ্চি দূরে।

৪ হইতে ৫ অবধি চিত্রমত শেপ কর। নীচের শেপটি ( ২, ১ রেখার সহিত লাগিয়াছে যেটী ) পিছনের এবং বিন্দু চিহ্নিত শেপটি সামনের পাতের জন্য। ৩ হইতে ৬ অবধি মহুরীর অর্দ্ধেক হইতে ¼ ইঞ্চি বেশী ( ½ মহুরী + ¼ = ৫¼" )।

# জ্যাকেট

## Jacket

মাপ ঃ—

ছাতি—৩৬" ; কোমর—২৮" ; পুট—৭॥" ; পুটহাতা—১৪" মহুরী—১০" ; গলা—১৫"।

## পিছন পাত—Back Part

**ক** হইতে সমকোণ ( right angle ) টান। **ক** হইতে **খ** ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি কম ( ১/৪ ছাতি—১"=৮" )। **ক** হইতে **গ** সেন্তর ( Natural waist ) মাপ। **ক** হইতে **খ** ১ ইঞ্চি নীচে। **ক** হইতে **ঙ** গলার ছয় ভাগের এক ভাগ হইতে ১/২ ইঞ্চি বেশী ( ১/৬ গলা+১/২"=৩" )। **ক** হইতে **চ** পুটের মাপ হইতে ১/৪ ইঞ্চি বেশী ( ৭১/২"+১/৪"=৭৩/৪" )। **চ** হইতে **ছ**, ১ ইঞ্চি নীচে। **ঙ** হইতে **ছ** যোগ কর এবং **ক** হইতে **ছ**, পুট হইতে ১/৪" বেশী আছে কিনা দেখিয়া লও। **গ** হইতে **জ**, ৩/৪ ইঞ্চি দূরে। **ঘ** হইতে **জ** যোগ কর এবং **গ** হইতে **ঞ**, ৫ ইঞ্চি নীচে। **ট** হইতে **ঠ** ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি বেশী (১/৪ ছাতি+১"=১০" )। **ছ** হইতে **ঠ** অবধি মোহল্লার শেপ কর।

**ছ** হইতে **ঢ**, ২ ইঞ্চি নীচে। **জ** হইতে **ণ**, ২ ইঞ্চি এবং **ণ** হইতে **ড়**,

১ ইঞ্চি দূরে। **ঢ** হইতে **ণ** এবং **ত** এর মধ্য দিয়া **ড** অবধি চিত্রমত শেপ কর। **ঠ** হইতে **থ**, ২$\frac{1}{8}$ ইঞ্চি দূরে। **থ** হইতে **দ** অবধি কোমরে $\frac{1}{2}$ ইঞ্চি চওড়া রাখিয়া চিত্রমত শেপ কর। **ঠ** হইতে সমকোন টান। **ন** হইতে **প**. ১ ইঞ্চি দূরে। **প** হইতে **ফ**, ৩ ইঞ্চি নীচে। **ঠ** হইতে **প** এর মধ্য দিয়া **ফ** অবধি চিত্রমত শেপ কর। **ড**, **দ** এর মধ্য দিয়া **ফ** অবধি চিত্রমত দাওনের শেপ কর।

## সামনা পাত—Front Part

**ট** হইতে **১** অবধি ছাতির অর্দ্ধেক হইতে ২ ইঞ্চি বেশী ( $\frac{1}{2}$ ছাতি+২"=২০") অথবা রুচিমত। **১** হইতে সমকোণ টান। **১** হইতে **২**, **কখ** এর সমান ( ৮" )। **২** হইতে **৩**, ছাতির আট ভাগের একভাগ ( $\frac{1}{8}$ ছাতি=৪$\frac{1}{2}$" )। **৩** হইতে **৪**, **ঙচ** এর সমান। **৪** হইতে **৫**, ১ ইঞ্চি নীচে। **৩** হইতে **৫** যোগ কর এবং **ঙছ** এর সমান কর। **৫** হইতে **ঠ**, **১** রেখার উপর সমকোন টান এবং চিত্রমত **৫** হইতে **ঠ** অবধি শেপ কর। **ন** হইতে **৮**, **১** ইঞ্চি দূরে। **ঠ** হইতে **৮** এর মধ্যদিয়া **১২** অবধি শেপ কর। **৮** হইতে **১২ প ফ** এর সমান। **১** হইতে নীচের দিকে সমকোন টান। **৬** হইতে **৭**, $\frac{1}{2}$ ইঞ্চি দূরে। **১** হইতে **৭** এর মধ্য দিয়া রেখা টান। **জ** হইতে **প** এবং **৮** হইতে **৭**, কোমরের অর্দ্ধেকের মাপ হইতে ২ ইঞ্চি বেশী রাখিয়া যেটুকু বাড়তি থাকিবে সেটুকু উপযুক্তমত কোমরে চওড়া করিয়া টেকিন (৯, ১০) দিতে হইবে।

বোতাম পটির জন্য **১**, **১১** রেখা হইতে ১ ইঞ্চি লও এবং চিত্রমত রেখা টান। **২** হইতে **১৩**, ৩ ইঞ্চি নীচে। এখন চিত্রমত গলা (চৌকা গলা হইলে এইরূপ এবং গোল গলা হইতে পূর্ব্বের ন্যায় হইবে) ও দাওন (bottom ) শেপ করিয়া শেষ কর। আস্তিন পূর্ব্বের ন্যায় হইবে।

# নাইট গাউন

## Night gown

এই সেমিজ গুলির ছাতি হইতে কাঁধের উপর দিয়া পিঠ অবধি ফিতা বা ইনসারসন (insersion) দেওয়া থাকে।

মাপ ঃ—ছাতি—৩৬"; লম্বা—৪০"।

## পিছন পাত—Back Part

**ক** হইতে **খ** লম্বার মাপ হইতে ১" ইঞ্চি বেশী লইয়া ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি বাদ দিতে হইবে (৪০"+১"−৮"=৩৩")। **ক** হইতে সমকোন টান। **খ** হইতে **গ**, ১৪ ইঞ্চি (½ ছাতি−৪" =১৪")। **ক** হইতে **ঘ** ছাতির এক চতুর্থাংশ হইতে ২ ইঞ্চি বেশী (¼ ছাতি +২"=১১")। **ঘ** হইতে **গ** অবধি যোগ কর। **ঘ** হইতে **ঙ**, ১ ইঞ্চি দূরে। **ঙ** হইতে **ঘগ** রেখার সহিত শেপ কর। **ক** হইতে **চ**, ১ ইঞ্চি উপরে। **কঙ** লাইন হইতে **ছ**, ৪ ইঞ্চি উপরে। **চ** হইতে **ছ** এবং **ছ** হইতে **ঙ** অবধি যোগ কর। **ছ** হইতে ফিতা অথবা ইনসারসন দেওয়া হইয়া থাকে। **কখ** রেখায় কাপড়ের ভাঁজ হইবে।

## সামনা পাত—Front Part

**১** হইতে **২** লম্বার মাপ হইতে ১ ইঞ্চি বেশী লইয়া ছাতির এক চতুর্থাংশ হইতে ১ ইঞ্চি বাদ দিতে হইবে (৪০"+১"−৮"=৩৩")। **১** ও **২** হইতে সমকোন (right angle) টান। **২** হইতে **৩**, ১৭ ইঞ্চি (½ ছাতি−১"=১৭")। **১** হইতে **৪** ছাতির এক চতুর্থাংশ হইতে

২ ইঞ্চি বেশী ( ¼ ছাতি+২"=১১" )। ৪ হইতে ৩ অবধি যোগ কর। ৪ হইতে ৫, ১½ ইঞ্চি দূরে। ৫ হইতে চিত্রমত ৪, ৩ রেখার সহিত



শেপ কর। ১ হইতে ৬, ১½ ইঞ্চি নীচে। ১, ৫ রেখা হইতে ৭ বিন্দু ৩ ইঞ্চি উপরে। ৭ হইতে ৫ এবং ৭ হইতে ৬ যোগ কর। দাওন চিত্রমত শেপ কর। সামনের দিকের ইনসারসন বা ফিতাটি ৭ হইতে লাগান হইয়া থাকে।

---

# সীবন শিক্ষার কতকগুলি প্রযোজ্য বিষয়

১। কি প্রকারে সূঁচ ও আঙ্গুলীস্তান ধরিতে হয়।

২। তীরের মত বা বাতানা ( arrow-head ) সেলাই করিবার পদ্ধতি।

৩। বোতাম ঘর তৈয়ারী করিবার রীতি।

৪। শার্টের ( Shirt ) উল্টাদিকে কি প্রকারে কলার ও প্লেট বসাইতে হয়।

৫। শার্টের সোজা পাতে কলার ও প্লেট বসাইলে কেমন হইবে।

৬। শার্ট বা পাঞ্জাবীর পকেটের এবং আস্তিনের জোড়ের নীচে খোলা জায়গায় কি প্রকারে ফব্ (Gusset) দিতে হয়।

৭। শার্ট তৈয়ারী শেষ ( Finish ) হইবার পর।

৮। প্যান্টের ( Trouser ) ভিতরের দিকে সীটের (Seat) নীচে কিন্তু জোড়ের মুখে কি প্রকারে নূতন বা পুরাতন অবস্থায় "ধাবলা" ( Reinforce ) দিতে হয়।

৯। কি প্রকারে পাশ পকেটের কাপড় প্যান্টের আসল পাতে সঙ্গে বসাইতে হয়। দ্বিতীয়টা—উল্টাদিকে পকেট বসাইবার পর। তৃতীয়টা—পাশ পকেট সোজা দিক (right side) হইতে সেলাই করিয়া মুখ খোলা রাখিবার পর।

১০। বোতাম টাঁক ও পুর্ত্তিন (Fly) কি প্রকারে বসাইতে হয়।

১১। ছেলেদের পাজামার ( Knicker ) কি প্রকারে পকেট বসাইতে হয়।

১২। বিনা লাইনিং এর জামা কি প্রকারে সেলাই করিতে হয়।

১৩। বডিস্ ও পাজামায় ( Combination ) কি প্রকারে বোতাম বসাইতে হয়।

১৪। পাজামার ভিতরে ছিন্তার পট্টি কি প্রকারে বসাইতে হয়।

১৫। কোটও ওয়েষ্ট কোটে কোথায় কতটা দাবাট রাখিতে হয়।

১৬। কোটে হাফ লাইনিং লাগাইবার সময় কি প্রকারে আলাদা সরু কাপড় মুড়িয়া লাইনিং জুড়িতে হয়।

১৭। স্পোর্টিং কোটের ( Sporting coat ) পিছনের প্লেট ও কোমরের পট্টি লাগাইবার পদ্ধতি।

১৮। পিছনের প্লেট উল্টাদিকে ( Wrong side ) সেলাই করিবার পর কেমন করিয়া সূঁচ ও সূতার সাহায্যে সোজা করিতে হয়।

১৯। কোটের দাওন যাহাতে কোঁচকাইয়া লাইনিং ঢিলা হইয়া না যায় এবং যেরূপ সেলাই দিলে ঠিক থাকে তাহাই দেখান হইয়াছে।

২০। কোটের সামনাতে কি প্রকারে বকরম বা লংক্লথ লাগাইয়া কুন্টি ( Pad Stitch ) করিতে হয়।

২১। কলার কেমন করিয়া তৈয়ারী করিতে হয়।

২২। একটা তৈয়ারী ( finish ) কোট।

*Private Secretary*
*to the Governor,* **Bengal,**

D. O. 1638.
Government House,
Calcutta,
26th March, 1932.

Dear Sir,

..............................that a copy of your book **'Practical Guide to Cutters'** which you were so good as to send herewith has been placed on His Excellency's table.

*Yours faithfully.*
Sd. John D. Tyson.

Dear Sir,

In acknowledging receipt with thanks of a copy of **"Practical Guide to Cutters"** I have to state that I have gone through the book and think that it will be **very useful to Tailoring Schools.** It will undoubtedly **supply a long-felt want** in the study of the **art of tailoring** as looked upon from the Indian point of view.

*Yours faithfully.*
**Sd. A. N. SEN.**
*Inspector of Technical & Industrial Institutions,*
**for Director of Industries, BENGAL.**

*INDUSTRY May 1932 writes :—*

* * * * Mr. A. Moitra deserves the warmest thanks of the intending TAILOR for bringing out a volume replete with detailed particulars about CUTIING of all kinds of gentlemen's Coats, Vests, Trousers, Breeches, Over-coats, Choga. Chapkan and Sherwani. The book also supplies particulars about the *measurements to be taken, precautions against shrinkage, inlaying, trimmings, the arrangements of the front and back part,* etc. which will be much helpful to the new-comers in the line. The *profuse illustrations* given in the book go a long way in properly understandiug the subject matter and enhance the usefulness of the book. The *tips about the removal of defects in the dresses* will also be of inestimable value to the CUTTERS.

I am *indebted* to the proprietors of "Vogue", Man and his clothes and McCall's for some of the pictures published in the book.

**AUTHOR**